# এসো ছারফ শিখি

আবু তাহের মেসবাহ

# الطريق إلى الصرف

## এসো ছারফ শিখি

মাওলানা আবু তাহের মেসবাহ
শিক্ষক, আরবী ভাষা ও সাহিত্য
মাদরাসাতুল মাদীনাহ্ আশ্‌রাফাবাদ
লালবাগ, ঢাকা - ১৩১০

প্রকাশনায়
মোহাম্মদী লাইব্রেরী
চকবাজার, ঢাকা - ১২১১

প্রকাশকঃ
মোহাম্মাদ সাদিক উল্লাহ
মোহাম্মদী লাইব্রেরী
চকবাজার, ঢাকা- ১২১১
ফোনঃ ৭৩১৫৮৫০



প্রথম প্রকাশ-
রজব, ১৪২০ হিজরী
অক্টবর, ১৯৯৯ ইংরেজী

মুদ্রণে- মোহাম্মদী প্রিন্টিং প্রেস
৪৯, হরনাথ ঘোষ রোড, ঢাকা- ১২১১

কম্পিউটার কম্পোজঃ
দারুল কলম কম্পিউটার
মাদরাসাতুল মাদীনাহ্ আশ্রাফাবাদ, লালবাগ, ঢাকা-১৩১০ ফোন ঃ

হাদিয়া ঃ ১০০ টাকা মাত্র

প্রাপ্তিস্থান

মোহাম্মদী লাইব্রেরী
৬০, চকবাজার, ঢাকা-১২১১
ফোন ঃ ৭৩১৫৮৫০

মোহাম্মদী লাইব্রেরী
বিশাল বুক কমপ্লেক্স, বাংলাবাজার, ঢাকা
মোবাইল: ০১৭১৫১২৬২৩৬

# الإهداء

أتشرف بإهداء هذا العمل المتواضع

إلى من أخذ بيدى إلى مائدة الأدب العربي و اذاقني حلاوته

إلى من يسره أن يرانى دائما في خدمة لغة القرآن و السنة

إلى من لا أنسى فضله و منه علي ما حييت

إلى أستاذي الجليل سلطان ذوق الندوي – حفظه الله ،

**تلميذكم**

**الذي لا ينساكم و يرجو أن لا تنسوه**

## মাদানী নেছাবের অন্যান্য কিতাব

( ١ ) الطريق إلى العربية في ثلاثة أجزاء

( ٢ ) الطريق إلى النحو

( ٣ ) الطريق إلى البلاغة

( ٤ ) الأيات المنتخبة

( ٥ ) التمرين الكتابي على الطريق إلى العربية

## للمطالعة العربية

( ١ ) حياة الرسول صلى الله عليه وسلم

( ٢ ) الباحث عن الحق

( ٣ ) فوق الصليب

( ٤ ) أحد .. أحد

# দু'টি কথা

আরবী ভাষা স্বয়ং আল্লাহ রাব্বুল আলামীনের পক্ষ হতে কোরআন ও সুন্নাহর ভাষা রূপে নির্বাচিত হয়েছে, সেহেতু আরবী ভাষার সাধারণ জ্ঞান অর্জন করা প্রত্যেক মুসলমানের ঈমানী দায়িত্ব। কেননা আমার আল্লাহ আমার দুনিয়া-আখেরাতের শান্তি ও মুক্তির জন্য কী নাযিল করেছেন এবং আমার নাবী আমার জীবন সমস্যার সমাধানের জন্য কী রেখে গেছেন তা তরজমার মাধ্যম ছাড়া সরাসরি সে ভাষায় বোঝার চেষ্টা করাই তো হবে আমার আল্লাহ-প্রেম ও নাবী-প্রেমের স্বতঃস্ফূর্ত দাবী!

তবে কোরআন, সুন্নাহ ও শরীয়তের সুবিজ্ঞ ও সুযোগ্য আলিম হওয়ার জন্য আরবী ভাষায় পূর্ণ ব্যুৎপত্তি অর্জন করা অপরিহার্য। ভাষার সাধারণ জ্ঞান এক্ষেত্রে গ্রহণযোগ্য নয়। কেননা সাধারণ ভাষাজ্ঞানের উপর নির্ভর করে কোরআন, সুন্নাহ ও শরীয়তের গভীরে প্রবেশ করা আর দু'দিনের 'সন্তরণ বিদ্যার' উপর সাহস করে অকূল দরিয়ায় ঝাঁপ দেয়া একই পরিণতি ডেকে আনবে, তাতে কোন সন্দেহ নেই। তাই যারা দ্বীন ও শরীয়তের আলিম হবে এবং কোরআন-সুন্নাহ ও শরীয়তের ইলমের 'ধারক, বাহক ও রক্ষক' হবে তাদের জন্য আরবী ভাষার সাধারণ জ্ঞান অর্জনের পর ভাষার শাস্ত্রীয় ও তত্ত্বগত জ্ঞান অর্জন করা অপরিহার্য কর্তব্য।[১]

একারণেই দেখা যায়, বিজয়াভিযানের মাধ্যমে ইসলাম যখন জাযীরাতুল আরবের সীমানা অতিক্রম করলো তখন থেকেই ওলামায়ে উম্মত আরবী ভাষার

---

১. এখন তো মনে হয় সাধারণ আরবী ভাষাজ্ঞানেরও প্রয়োজন নেই। কেননা এখনকার 'মুজতাহিদ ছাহেবান' মাশাআল্লাহ শুধু 'অনুবাদ জ্ঞানের' ভেলায় চড়েই ইজতিহাদের মহাসমুদ্র পাড়ি দেয়ার হিম্মত রাখেন।

পূর্ণ শাস্ত্রীয় জ্ঞান অর্জনের নিরবচ্ছিন্ন সাধনায় আত্মনিয়োগ করেছেন। এমনকি এ ময়দানে পুরো জিন্দেগী ওয়াকফ করে দিয়েছেন। তাঁদের এই জীবনব্যাপী সাধনারই ফল স্বরূপ অভিধান, ব্যাকরণ ও অলঙ্কার শাস্ত্রের এক সুবিশাল গ্রন্থ-সম্ভার গড়ে উঠেছে, যা বিশ্বের যে কোন জাতির হৃদয়ে সশ্রদ্ধ বিস্ময় উদ্রেক করার জন্য যথেষ্ট।

আরবী ভাষা-সংশ্লিষ্ট প্রতিটি শাস্ত্রের উপর প্রয়োজনীয় পাঠ্যপুস্তক রচনার গুরু দায়িত্বও ওলামায়ে কেরাম শুরু থেকে আঞ্জাম দিয়ে এসেছেন। এ ক্ষেত্রে আলিমগণ সবসময় যুগ-চাহিদা ও সমাজ-মানস সম্পর্কে পূর্ণ সচেতনতার পরিচয় দিয়েছেন এবং সে আলোকে পূর্ববর্তী কিতাবের পরিবর্তে নতুন কিতাব তৈরী করেছেন। বলাবাহুল্য যে, পূর্বসূরীদের রচনাসম্ভারের উপস্থিতি সত্ত্বেও যুগ, সমাজ ও পরিবেশের পরিবর্তিত দাবী ও চাহিদার প্রেক্ষিতে নতুন গ্রন্থ প্রণয়নই হলো উত্তরসূরী আকাবিরগণের অনুসৃত নীতি।

পাঠ্যপুস্তক প্রণয়নের ক্ষেত্রে আমাদের আকাবিরগণ আরেকটি সর্বস্বীকৃত মূলনীতি অনুসরণ করেছেন। তা এই যে, যে কোন শাস্ত্রের সাথে প্রথম পরিচয় শিক্ষার্থীর মাতৃভাষায় হওয়া উচিৎ, যাতে একজন শিক্ষার্থীকে বিষয় ও ভাষার বোঝা একত্রে বহন করতে না হয়। অভিজ্ঞতাও এটাই বলে যে, মাতৃভাষায় কোন শাস্ত্রের মূল বিষয় আত্মস্থ করার পর অন্য ভাষায় বিশদ ও সম্প্রসারিত অধ্যয়ন সহজ হয়ে থাকে। (অবশ্য এ জন্য সর্বাগ্রে মাতৃভাষার 'পর্যাপ্ত জ্ঞান দরকার।)

এ দৃষ্টিকোণ থেকেই দেখা যায়, রাষ্ট্রীয় পৃষ্ঠপোষকতার সুবাদে ফারসী ভাষা যত দিন ভারতীয় মুসলমানদের সমাজে প্রায় মাতৃভাষার মত অন্তরঙ্গ ও বহুলব্যবহৃত ছিলো তত দিন আরবী ভাষার পরিবর্তে ফারসী ভাষাকেই তাঁরা শাস্ত্রের প্রাথমিক শিক্ষার মাধ্যম রূপে গ্রহণ করেছেন। আবার যখন যুগের হাওয়া বদল হলো এবং মুসলিম সমাজ থেকে রাজভাষা ফারসীর প্রভাব প্রায় মুছে গেলো তখন কোন অজুহাতেই ফারসীর প্রতি বিন্দুমাত্র পক্ষপাতিত্ব না করে উর্দূ ভাষাকেই তাঁরা অগ্রাধিকার প্রদান করেছেন।

ছারফ শাস্ত্রের কথাই ধরুন, হিন্দুস্তানী ওলামায়ে কেরাম ফারসীর যুগে میزان

منشعب، پنج گنج، فصول أكبري، جنگ صرف ও علم الصيغة এর মত মৌলিক কিতাব যেমন রচনা করেছেন তেমনি পরবর্তী যুগে উর্দূ ভাষায় كتاب الصرف ও علم الصرف এর মত মৌলিক কিতাব রচনা করেছেন এবং দরসে নিযামীর শিক্ষাঙ্গনে তা অত্যন্ত সমাদৃতও হয়েছে ।

তাছাড়া কেউ কেউ ফারসী কিতাবগুলোরই হুবহু উর্দূ তরজমা পেশ করেছেন। অবশ্য যুক্তিসঙ্গত কারণেই সেগুলো তেমন গ্রহণযোগ্যতা লাভ করেনি।

দুঃখের বিষয় যে, আমাদের দেশে বাংলাভাষী শিক্ষার্থীদের ক্ষেত্রে আমরা হিন্দুস্তানী ওলামায়ে কেরামের দৃষ্টান্ত অনুসরণ করতে পারিনি। ফলে সমাজ ও পরিবেশ উপযোগী কোন পাঠ্যপুস্তক যেমন রচিত হয়নি তেমনি প্রাথমিক শিক্ষার মাধ্যম রূপে মাতৃভাষা বাংলাও প্রতিষ্ঠা লাভ করেনি। যুগ যুগ ধরে ফারসী এবং উর্দূ ভাষাতেই চলে আসছে আমদের যাবতীয় পঠন-পাঠন। একারণে শিক্ষার মানগত ক্ষেত্রে 'পশ্চিমের' তুলনায় 'পূর্ব' সব সময় পিছিয়ে আছে। এমনকি বর্তমান মুসলিম বিশ্বের শ্রেষ্ঠ ইসলামী চিন্তাবিদ ও শিক্ষাবিদ মাওলানা সাইয়েদ আবুল হাসান আলী নাদাবী (মুঃ যিঃ আঃ) এ বিষয়ে বারবার আমদের উপদেশ দিয়েছেন, তবু আমরা সচেতন হইনি।

অতিসম্প্রতি অবশ্য বাংলাকে প্রাথমিক শিক্ষার মাধ্যম রূপে গ্রহণ করার একটা ধীর মানসিক প্রস্তুতি লক্ষ্য করা যাচ্ছে। সে হিসাবে আশা করা গিয়েছিলো যে, এ দেশের সুবিজ্ঞ আলিম সমাজ অন্তত এ পর্যায়ে স্থান-কাল-পাত্রের চাহিদা অনুযায়ী বাংলাভাষায় মৌলিক ও গবেষণামূলক পাঠ্যপুস্তক রচনায় এগিয়ে আসবেন। সে যোগ্যতাও ছিলো তাঁদের। কিন্তু তা হয়নি। কেননা যে কোন মৌলিক গবেষণার জন্য যোগ্যতার পাশাপাশি উদ্যম ও আত্মনিমগ্নতারও সমান প্রয়োজন। আর পশ্চিমের তুলনায় পূবের ইলমী দুনিয়ায় যে এ জিনিসটার বেশ ঘাটতি রয়েছে তা লজ্জার বিষয় হলেও স্বীকার করে নেয়াই ভালো।

একারণেই দেখা গেলো যে, অন্যান্য ক্ষেত্রের মত এ ক্ষেত্রেও মৌলিক গবেষণা ও রচনার দায় ও কষ্ট এড়িয়ে তরজমার আশ্রয়গ্রহণকেই নিরাপদ ও

সহজ মনে করা হয়েছে। তদুপরি তরজমাও হয়েছে এমন যে, দুর্বোধ্যতায় মূলকেও হার মানায়। অবশ্য এ ক্ষেত্রে দু'একটি নিজস্ব রচনা যে আসেনি তা নয়, কিন্তু সেগুলোও পাঠ্যপুস্তকের উপযোগিতা লাভ করতে পারেনি।

আমাদের ঐতিহ্যবাহী দরসে নিযামীর যুগোপযোগী সংশোধন ও সংস্কারের যে মহৎ প্রচেষ্টা ও উদ্যোগ المنهج المدني ( মাদানী নেছাব ) নামে মাদরাসাতুল মাদীনাহ গ্রহণ করেছে তার জন্য ইতিমধ্যে আদব, নাহ্ব ও অলঙ্কার শাস্ত্রের উপর মাতৃভাষায় তিনটি মৌলিক পাঠ্য গ্রন্থ রচিত হয়েছে এবং আল্লাহর রহমতে বেশ উপকারী প্রমাণিত হয়েছে। ছারফ শাস্ত্রের ক্ষেত্রেও অনুরূপ একটি প্রাথমিক ও সমৃদ্ধ পাঠ্য গ্রন্থ প্রণয়নের সুতীব্র প্রয়োজন অনুভূত হয়ে আসছিলো। কিন্তু বিভিন্ন প্রতিকূলতার কারণে সময়মত তা হয়ে উঠেনি। ফলে মাদানী নেছাবে ছারফ শাস্ত্রের পঠন-পাঠনের ক্ষেত্রে এতদিন একটা শূন্যতা বিরাজ করছিলো। আর বিদ্যমান ছারফী কিতাবগুলো দ্বারা মাদানী নেছাবের 'প্রয়োজন' পুরা করাও সম্ভব ছিলো না।

তাই আজ থেকে চার পাঁচ বছর পূর্বে আমি الطريق إلى الصرف ( এসো ছারফ শিখি ) নামে ছারফ শাস্ত্রের প্রাথমিক পর্যায়ের একটি 'আদর্শগ্রন্থ' প্রণয়নের কাজে হাত দিয়েছিলাম শুধু আল্লাহর রহমত, মদদ ও তাওফীকের উপর ভরসা করে। এ মহাগুরু দায়িত্ব আঞ্জাম দেয়ার জন্য উদ্যমের অভাব ছিলো কি না বলতে পারি না, তবে যোগ্যতার যে অভাব ছিলো সে সম্পর্কে পূর্ণ সচেতন ছিলাম। কিন্তু আমরা যে মহান আসাতেযায়ে কেরামের ছোহবত লাভ করেছি তাঁদের শিক্ষা ছিলো এই যে, মানুষ যখন কোন কাজ 'করে' তখন সে নাকাম হয়, আর যখন কাজ 'করানো' হয় তখন কামিয়াব হয়।

পরম সৌভাগ্য এই যে, আমার শাফীক আসাতেযায়ে কেরাম তখনো দু'আ করেছেন, এখনো দু'আ করছেন – যেন আল্লাহ তাঁদের এই অধম ছাত্রকে দিয়ে তাঁর পসন্দ মত কাজ করিয়ে নেন। আর আম্মা-আব্বার সকাল-সন্ধ্যা ও দিন-রাতের হৃদয় নিংড়ানো ও অশ্রুসিক্ত দু'আ তো প্রতি মুহূর্ত আমাকে ঘিরে রেখেছে!

একারণে কোন কাজ শুরু করার সময় যোগ্যতার অভাববোধ কখনো

আমাকে হতোদ্যম করতে পারেনি। বরং এ বিশ্বাস সর্বদা মনোবল যুগিয়েছে যে, আল্লাহর রহমত তো بهانه می جوید، بها نمی جوید (সুযোগ খোঁজে, সু-যোগ্য খোঁজে না)।

আল্লাহ পাকের শায়ানে শান শোকর যে, অধম বান্দার বিশ্বাসের লাজ তিনি রেখেছেন এবং অবশেষে الطريق إلى الصرف প্রথম খণ্ড আত্মপ্রকাশ করছে।

এ খণ্ডের উল্লেখযোগ্য বৈশিষ্ট্য এই যে, প্রথম পর্বে ميزان ও শব্দ-গঠন প্রণালী এবং দ্বিতীয় পর্বে منشعب (বা বিভিন্ন বাব) প্রসঙ্গ আলোচিত হয়েছে। এবং الطريق إلي العربية এর পরবর্তী কিতাব হিসাবে তার সাথে সঙ্গতি রক্ষা করে سلسلة الأفعال গুলোকে একবচন, দ্বিবচন ও বহুবচন – এভাবে সাজানো হয়েছে। نون خفيفة যুক্ত ফেয়েলগুলোর ব্যবহার যেহেতু খুবই সীমিত সেহেতু এগুলোর 'মশক' বাদ দিয়ে শুধু তথ্যগত জ্ঞান দান করা হয়েছে। এছাড়া অন্যান্য ক্ষেত্রে প্রশ্ন ও অনুশীলনীর মাধ্যমে প্রতিটি বিষয়কে পূর্ণ আত্মস্থ করানোর চেষ্টা করা হয়েছে।

প্রয়োজনীয় ক্ষেত্রে ছারফ শাস্ত্রীয় পরিভাষাগুলোর সহজ বাংলা পরিভাষা পেশ করা হয়েছে। যেমন ثلاثي ও رباعي এর বাংলা করা হয়েছে যথাক্রমে ত্রিমূল ও চতুর্মূল।

যেহেতু الطريق إلي العربية কিতাবে أفعال معتلة এর سلسلة মুখস্থ করা হয়েছে সেহেতু এখানে منشعب অংশে تعليلات এরও আংশিক আলোচনা দেয়া হয়েছে। অবশ্য তালীলের নিয়ম ও সূত্রগুলো সম্পূর্ণ নতুন শৈলীতে সুসংক্ষেপিত ও সহজতর রূপে পেশ করা হয়েছে এবং প্রতিটি নিয়ম ও সূত্রের এমন ভাবে একটি নাম দেয়া হয়েছে যাতে নামের মধ্যেই সূত্রের সিংহভাগ বর্ণনা এসে যায়। যেমন –

ছারফের সকল কিতাবে বলা হয়েছে, 'ওয়াও-ইয়া যদি মুতাহাররিক হয় এবং তার পূর্ববর্তী হরফ মাফতূহ হয় তাহলে উক্ত ওয়াও-ইয়াকে আলিফ দ্বারা বদল করা ওয়াজিব।'

এই অনাবশ্যক দীর্ঘতা ও 'শব্দ-অপচয়' পরিহার করে আমরা বলেছি, 'ফাতহার পর মুতাহাররিক ওয়াও-ইয়া আলিফ হয়ে যায়।' অতঃপর আমরা

সূত্রটির নাম দিয়েছি 'ফাতহার পর মুতাহাররিক ওয়াও-ইয়ার নিয়ম।' প্রায় প্রতিটি সূত্র ও নিয়মের ক্ষেত্রেই এটা করা হয়েছে।

অন্যান্য কিতাবে تعليلات এর নিয়মগুলোকে গতানুগতিক ভাবে أجوف، مثال ناقص، ইত্যাদি বিভিন্ন ভাগে ভাগ করা হয়েছে। অথচ প্রায়োগিক দিক থেকে তা বাস্তবানুগ নয়। যেমন পূর্বোক্ত নিয়মটিকে أجوف এর নিয়ম বলা হয় অথচ তা قال ও باع এর ন্যায় رمى ও دعا এর মধ্যেও প্রযুক্ত হয়। এ কারণে আমরা এই অনাবশ্যক বিভাজন রক্ষা করিনি। তাছাড়া বিরল দু'একটি শব্দের খাতিরে নিয়মকে جامع - مانع করার প্রবণতা প্রাথমিক কিতাব হিসাবে এখানে আমরা ইচ্ছা করেই এড়িয়ে গেছি। অবশ্য দ্বিতীয় খণ্ডের প্রথম পর্বে تعليلات এর সামগ্রিক আলোচনা আসবে ইনশাআল্লাহ।

إلحاق প্রসঙ্গ ছারফের নবীন শিক্ষার্থীদের জন্য বেশ পেরেশানির কারণ হয়ে থাকে। ছাত্রাবস্থায় আমরাও পেরেশান হয়েছি। সেজন্য ছারফ শাস্ত্রের গ্রন্থ-সম্ভার অধ্যয়ন করে বিষয়টাকে বিশদ ও প্রাঞ্জল করার চেষ্টা করেছি, যা ছারফের অন্য কোন পাঠ্যপুস্তকে দেখা যায় না।

মাদানী নেছাবের প্রথম লক্ষ্য হলো বর্তমান দরসে নিযামীর শিক্ষা ক্ষেত্রে 'সময় সংকোচন ও মানোন্নয়ন'। এ জন্য প্রাথমিক (মক্তব) স্তরে দশটি এবং পরবর্তী স্তরগুলোতে বিশটি, মোট ত্রিশটি পাঠ্যপুস্তক তৈরী করা আবশ্যক। অথচ এপর্যন্ত মাত্র চার পাঁচটি পুস্তকের 'খসড়া সংস্করণ' প্রকাশিত হয়েছে। সুতরাং বলাবাহুল্য যে, মাদানী নেছান এখন তার প্রাথমিক পর্যায় অতিক্রম করছে মাত্র। মঞ্জিল আমাদের বহু দূরে। তাই আমরা মনে করি, চূড়ান্ত কোন মন্তব্য করার যথার্থ সময় এখনো আসেনি। এ মহূর্তে আমরা যেমন উচ্ছ্বাস দেখাতে রাজী নই, তেমনি 'বন্ধুদের' মুখেও হতাশার কথা শুনতে প্রস্তুত নই। এখন আমরা শুধু 'কবুল করো রাব্বানা!' বলে দুরু দুরু বুকে কাজ করে যেতে চাই।

দেখুন, জমিতে একটি বীজ ফেলে দু'দিনের মাথায় মাটি খুঁড়ে বীজের অবস্থা জানার কৌতুহল প্রকাশ করা, কিংবা দু' সপ্তাহ পর মাটি ফুঁড়ে অঙ্কুর বের হতে দেখেই উচ্ছ্বাস প্রকাশ করা অথবা দু'তিন বছরেও ফলের দেখা নেই বলে

হতাশ হওয়া – কোনটাই বুদ্ধিমানের কাজ নয়। অথচ এ তিন গুণেই আমরা বাঙ্গালী! তাই বন্ধুদের নিকট সবিনয় নিবেদন, একটু অপেক্ষা করুন এবং আমাদের সফলতার জন্য আল্লাহর দরবারে দু'আ করুন।

এরপর হলো দ্বিতীয় ও চূড়ান্ত লক্ষ্য । যদিও তা প্রকশ করার উপযুক্ত সময় এখনো আসেনি এবং অযথা 'বিতর্কের সুযোগ' সৃষ্টি করা বুদ্ধির কাজ নয়, তবু 'নিঃশ্বাসের বিশ্বাস নেই' – এ নির্মম সত্যকে স্মরণ করে আজ কাগজের বুকে একটু ইঙ্গিত রেখে দিতে চাই, যেন আমার পরে আগামী দিনের কোন দরদী বন্ধু এ পথের পথিক হতে চাইলে মঞ্জিলে মকছূদ খুঁজে পান।

এই দ্বিতীয় উদ্দেশ্যের কথা দেওবন্দী পরিবারের শ্রদ্ধেয় ব্যক্তি হযরত মাওলানা মুফতি মাহমূদ (রহঃ) মোটামুটি এভাবে বলেছেন –

দ্বীন ও দুনিয়ার শিক্ষা যেদিন থেকে বিভাজিত হয়েছে সেদিন থেকে উম্মাহর দুর্ভাগ্য শুরু হয়েছে।

বস্তুত আসমানী ইলম এবং দুনিয়াবী ইলম নামে দুটি আলাদা জিনিসের অস্তিত্ব শরীয়তে নেই। কেননা و علم آدم الأسماء كلها বলে যে সকল জ্ঞানের প্রতি ইঙ্গিত করা হয়েছে তা সবই আসমানী ও জান্নাতী ইলম। তদ্রূপ و ألنا له الحديد এবং و أبره الأكمه و الأبرص বলে যে 'জ্ঞানের' প্রতি ইঙ্গিত করা হয়েছে, সর্বোপরি যে জ্ঞানের সাহায্যে 'বদর ও অহুদের সেনাপতি' যুদ্ধ পরিচালনা করেছেন এবং মসজিদে নববীকে কেন্দ্র করে শাসন পরিচালনা করেছেন তা সবই নববী ইলম। তদ্রূপ যে জ্ঞানের সাহায্যে হযরত ওমর (রাঃ) ইরাকের ভূমি জরিপ করেছেন সেটাও ছাহাবা ওয়ালা ইলম।

সুতরাং উম্মাহ যদি বিশ্বের জাতিবর্গের মাহফিলে মর্যাদা ও নেতৃত্বের আসন লাভ করতে চায় তাহলে আসমানী ও নববী ইলম রূপেই 'সবকিছুর' শিক্ষা অর্জন করতে হবে এবং মাদরাসাতুচ্ছুফ্‌ফার সিলসিলার ধারক ও বাহক যে ওলামায়ে কেরাম তাঁদের কাছ থেকেই শিক্ষা লাভ করতে হবে।

ইসলামী শিক্ষার এই অবিভাজ্য রূপরেখাই দূর ভবিষ্যতে মাদরাসাতুল মাদীনাহ মুসলিম উম্মাহর সামনে তুলে ধরতে চায়। و ما ذلك على الله بعزيز

'সময়' তো সবসময় আসে না, তাই প্রসঙ্গক্রমে 'অপ্রাসঙ্গিক' কিছু কথার ইঙ্গিত করা হলো। আল্লাহ যদি 'জীবন রক্ষা করেন' এবং তাওফীক দান করেন তাহলে আগামীতে এ প্রসঙ্গে বিশদ আলোচনার ইচ্ছা রইলো।

পরিশেষে মূল কথায় ফিরে আসি, علوم العربية নামে যতগুলো শাস্ত্র প্রচলিত রয়েছে তন্মধ্যে ছারফ শাস্ত্রের মত এমন 'কাষ্ঠ-বিষয়' সম্ভবত দ্বিতীয়টি নেই। তাতে না আছে রস, না আছে কষ। چوں سگاں বলে একটা কথা সেই মীযানের প্রথম সবকেই আমাদেরকে বুঝিয়ে দেয়া হয়েছিলো এবং আমরাও হাড়ে হাড়ে তা টের পেয়েছি। কিন্তু একথা স্বীকার করতেই হবে যে, ভাষার শব্দ-কাঠামোর বিশুদ্ধতা রক্ষার জন্য ছারফ শাস্ত্রের কোন বিকল্প নেই। তাই অতি অবশ্যই আমাদেরকে ছারফ অধ্যয়ন করতে হবে এবং তাতে ব্যুৎপত্তি অর্জন করতে হবে। এদিকে লক্ষ্য রেখে الطريق إلى الصرف কিতাবটিকে ছারফ শাস্ত্রের প্রাথমিক পর্যায়ের একটি আদর্শ পাঠ্যপুস্তক রূপে তৈরী করার যথাসাধ্য চেষ্টা করা হয়েছে এবং নতুন নতুন রীতি ও শৈলী প্রয়োগের মাধ্যমে তাতে রস ও প্রাণ সঞ্চারের চেষ্টা করা হয়েছে। তবে নতুন পরীক্ষা হিসাবে এক্ষেত্রে আমাদের চিন্তায় ও উপস্থাপনায় ভুলত্রুটি থেকে যাওয়া বিচিত্র নয়। সুতরাং বিদগ্ধ ওলামায়ে কেরামের খিদমতে বিনীত নিবেদন এই যে, ত্রুটি সংশোধন ও উৎকর্ষ সাধনের জন্য সুচিন্তিত পরামর্শ দান করে সকলে আল্লাহর নিকট আজর ও ছাওয়াবের ভাগীদার হবেন। আল্লাহ কবুল করুন এবং মাকবূল করুন। আর যারা আমীন বলবে আল্লাহ তাদের কল্যাণ করুন। আমীন।

– আবু তাহের মেছবাহ
২৪ / ৬ / ১৪২০ হিঃ

প্রিয় তালিবুল ইলম!

আমরা তোমাকে আন্তরিক মোবারকবাদ জানাই। কেননা তুমি ইলমে দ্বীন হাছিল করার এক সুদীর্ঘ সফরে যাত্রা করেছো। আর হাদীছ শরীফে রাসূলুল্লাহ ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন–

যে ব্যক্তি ইলমের সন্ধানে কোন পথে যাত্রা করবে আল্লাহ তার জন্য জান্নাতের পথ সহজ করে দেবেন।

সুতরাং দু'আ করি, তোমার এ সফর বরকতপূর্ণ হোক। আল্লাহর মদদ ও নোছরত তোমার সঙ্গী হোক এবং তলবে ইলমের আসল যে মাকছূদ তাতে তুমি কামিয়াব হও।

তলবে ইলমের এ দীর্ঘ সফরের প্রত্যেক মঞ্জিলে আমরা তোমার রফীকে সফর হতে চাই এবং প্রয়োজনীয় ইলমী পাথেয় তোমার হাতে তুলে দিতে চাই, যাতে আল্লাহর ইচ্ছায় তোমার তলবুল ইলমের এ সফর পূর্ণ কামিয়াব হয়।

এ জন্য আরবী ভাষা শিক্ষার পথে প্রথম পাথেয় হিসাবে الطريق إلى العربية কিতাবখানা পেশ করা হয়েছিলো। আশাকরি তা দ্বারা আরবী ভাষার সাথে তোমার মোটামুটি একটা পরিচয় গড়ে উঠেছে।

ইনশাআল্লাহ এবার শুরু হচ্ছে সফরের দ্বিতীয় মঞ্জিল। এখন তুমি الطريق إلى الصرف কিতাবখানা পড়বে এবং তা থেকে আরবী ভাষার শব্দকাঠামোর নিয়মকানুন জানতে পারবে। এরপর আগামী বছর যখন الطريق إلى النحو কিতাবখানা পড়বে তখন আরবী ভাষার বাক্যকাঠামোর নিয়মকানুন জানতে পারবে।

আরবী ভাষার জন্য ছারফ ও নাহ্ব দু'টোই অতি গরুত্বপূর্ণ বিষয়। খুব

সহজে এবং অল্প সময়ে তুমি যাতে এ দুই বিষয়ে পূর্ণ জ্ঞান লাভ করতে পারো সে জন্য তোমার বয়স ও মেধার উপযোগী করে খুব সহজ ভাষায় এবং সরল পদ্ধতিতে বই দু'টি রচিত হয়েছে।

তুমি যদি জীবনের এ মহামূল্যবান সময়গুলোর পূর্ণ কদর করো, ইলম হাছিলের জন্য যথাযোগ্য মেহনত করো, ইলমের যাবতী আদব রক্ষা করো, আল্লাহ ও তাঁর রাসূলের আনুগত্য করো এবং আল্লাহর কাছে তাওফীক প্রার্থনা করো তাহলে আল্লাহ তোমাকে ইলমের নূর দান করবেন এবং তোমার দুনিয়া ও আখেরাতের যিন্দেগী কামিয়াব হবে ইনশাআল্লাহ।

এসো এবার বিসমিল্লাহ বলে পড়া শুরু করি। আল্লাহ আমাদের সকলকে পূর্ণ তাওফীক দান করুন। আমীন।

## গুরুত্বপূর্ণ যে সকল কিতাব থেকে সাহায্য নেয়া হয়েছে

( ١ ) كتاب الصرف

( ٢ ) علم الصرف

( ٣ ) تمرين الصرف

( ٤ ) علم التصريف

( ٥ ) علم الصيغة

( ٦ ) فصول أكبرى

( ٧ ) ميزان الصرف

( ٨ ) المفصل في علم الصرف

( ٩ ) موسوعة النحو و الصرف

( ١٠ ) دراسات في علم الصرف

( ١١ ) شذا العرف في فن الصرف

( ١٢ ) الشافية لابن الحاجب

بسم الله الرحمن الرحيم

তালিবে ইলমের প্রতি সন্তুষ্ট হয়ে ফিরেশতাগণ তাদের ডানা বিছিয়ে দেন, আর সমস্ত মাখলূক, এমনকি সমুদ্রের তলদেশে মাছেরাও তার জন্য মাগফেরাতের দু'আ করতে থাকে।

আর সমস্ত তারকার উপর পূর্ণিমার চাঁদের যে শ্রেষ্ঠত্ব একজন সাধারণ ইবাদত- কারীর উপর আলিমের সেই পরিমাণ শ্রেষ্ঠত্ব।

– আল-হাদীছ

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

## حدُّ علمِ الصرف (ছারফ শাস্ত্রের পরিচয়)

النصر। একটি মাছদার একথা তুমি জানো এবং এই মাছদার থেকে বিভিন্ন শব্দ তুমি তৈরী করতে পারো, যেমন– نَصَرَ ، يَنْصُرُ، اُنْصُرْ، نَاصِرٌ ، مَنْصُوْرٌ ইত্যাদি। এভাবে যে কোন মাছদার থেকে বিভিন্ন মাপের বহু শব্দ তুমি তৈরী করতে পারো, কিন্তু তোমার ছোট ভাইটি তা পারে না ।

বলো দেখি, তুমি পারো কিন্তু সে কেন পারে না ?

কারণ মাছদার থেকে বিভিন্ন শব্দ তৈরী করার নিয়ম কানুন তুমি জানো, কিন্তু তোমার ছোট ভাইটি জানে না।

মাছদার থেকে বিভিন্ন শব্দ তৈরী করার নিয়ম কানুন জানাকে عِلْمُ الصرفِ বলে।

আবার দেখো, قَالَ ، يَقُوْلُ ، قُلْ শব্দ গুলোর মূল রূপ হলো قَوْلَ ، يَقْوُلُ ، اُقْوُلْ –

বলো দেখি , কিভাবে শব্দ গুলোর এই রূপান্তর হলো ? এক রূপ থেকে অন্য রূপ হলো ? হয়ত এ প্রশ্নের উত্তর তুমি দিতে পারবে না । কেননা শব্দের রূপান্তরের নিয়ম কানুন তোমার জানা নেই।

শব্দের রূপান্তরের নিয়ম কানুন জানাকে علم الصرف বলে ।

মোটকথা, علم الصرف দ্বারা দু'টি বিষয় জানা যায় ; শব্দের গঠন ও শব্দের রূপান্তর । তাহলে আমরা বলতে পারি–

যে নিয়ম কানুন দ্বারা শব্দের গঠন ও রূপান্তর জানা যায় সেই নিয়ম কানুনকে علم الصرف বলে।

## مَوْضوعُ علمِ الصرف (ছারফ-এর আলোচ্যবিষয়)

উপরের আলোচনা থেকে আশা করি তুমি বুঝতে পেরেছো যে , যে সকল শব্দ বিভিন্ন পরিবর্তন গ্রহণ করে সেগুলোই হলো علم الصرف এর আলোচ্যবিষয়। যেমন–

اَلنَّصْرُ একটি পরিবর্তনযোগ্য مصدر তাতে পরিবর্তন ঘটিয়ে نصر ফেয়েলটি তৈরী করা হয়। তদ্রূপ نصر একটি পরিবর্তনযোগ্য فعل তাতে পরিবর্তন ঘটিয়ে ينصر ফেয়েলটি তৈরী করা হয়। তদ্রূপ ناصر ও منصور দু'টি পরিবর্তনযোগ্য اسم তাতে পরিবর্তন ঘটিয়ে اسمُ الفاعل ও اسمُ المفعول এর অন্যান্য صِيْغَه তৈরী করা হয়। সুতরাং এ শব্দগুলো علم الصرف এর আলোচ্যবিষয় ।

পক্ষান্তরে جَعْفَرْ، عَسٰى ইত্যাদি শব্দগুলো পরিবর্তন গ্রহণ করে না সুতরাং এই اسم ও فعل গুলো علم الصرف এর আলোচ্যবিষয় নয় ।

মোটকথা, পরিবর্তনযোগ্য اسم ও فعل-ই হলো علم الصرف এর আলোচ্যবিষয়।

## غَرَضُ عِلمِ الصرف (ছারফ-এর উদ্দেশ্য)

উপরের আলোচনা থেকে আশা করি একথাও তুমি বুঝতে পেরেছো যে, শব্দের গঠন ও রূপান্তরের ভুল-ভ্রান্তি থেকে রক্ষা করাই علم الصرف এর উদ্দেশ্য।

## মূলকথা

১। শব্দের গঠন ও রূপান্তরের নিয়ম কানুন জানাকে علم الصرف বলে।

২। পরিবর্তন গ্রহণকারী যাবতীয় اسم ও فعل হলো علم الصرف এর আলোচ্যবিষয়।

৩। শব্দের গঠন ও রূপান্তরের ভুল-ভ্রান্তি থেকে রক্ষা করা علم الصرف এর উদ্দেশ্য ।

## প্রশ্নমালা

১। علم الصرف এর পরিচয় বলো ।

২। যে নিয়ম কানুন দ্বারা শব্দের গঠন ও রূপান্তর জানা যায় সে নিয়ম কানুনকে কি বলে ?

৩। علم الصرف দ্বারা ক'টি বিষয় জানা যায় ?

৪। علم الصرف দ্বারা শব্দের গঠন জানা যায় , আর কি জানা যায় ?

৫। علم الصرف দ্বারা শব্দের রূপান্তর জানা যায় , আর কি জানা যায় ?

৬। শব্দ গঠনের এবং শব্দের রূপান্তরের একটি করে উদাহরণ দাও।

৭। علم الصرف এর উদ্দেশ্য কি ?

৮। কেন আমরা علم الصرف শিখবো ?

৯। علم الصرف না জানলে আমাদের কী অসুবিধা হবে ?

১০। علم الصرف জানলে আমাদের কী সুবিধা হবে ?

১১। শব্দের গঠন ও রূপান্তরের ভুল-ভ্রান্তি হতে বাঁচার উপায় কি ?

১২। علم الصرف কোন কোন ক্ষেত্রে আমাদেরকে ভুল-ভ্রান্তি হতে রক্ষা করে ?

১৩। علم الصرف দ্বারা কি আমরা বাক্য গঠন করতে পারবো ?

১৪। علم الصرف দ্বারা কি আমরা শব্দ গঠন করতে পারবো ?

১৫। علم الصرف দ্বারা কি আমরা শব্দের রূপান্তর বুঝতে পারবো ?

১৬। علم الصرف এর আলোচ্যবিষয় কি ?

১৭। কোন ধরনের শব্দ علم الصرف এর আলোচ্যবিষয় ?

১৮। পরিবর্তনযোগ্য اسم ও فعل বলতে কি বুঝো ?

১৯। مَكْتُوبٌ ، كَاتِبٌ ، اُكْتُبْ ، يَكْتُبُ ، كَتَبَ ، الْكِتَابَةُ এই فعل ও اسم গুলো পরিবর্তনযোগ্য এটা প্রমাণ করো ।

২০। عَسَى ও ليس ফেয়েল দু'টি علم الصرف এর আলোচ্যবিষয় নয় কেন?

২১। حَيْثُ ، إِذْ এই ইসমগুলো علم الصرف এর আলোচ্যবিষয় নয় কেন?

২২। قِرَاءَةٌ ও قَرَأَ এই ইসম ও ফেয়েল দু'টি علم الصرف এর আলোচ্যবিষয় কেন ?

# فوائد ضرورية

## কয়েকটি জরুরী বিষয়

علم الصرف এর মূল আলোচনা শুরু করার আগে কয়েকটি জরুরী বিষয় জেনে রাখা ভালো , তাহলে علم الصرف এর মূল আলোচনা বোঝা তোমার জন্য সহজ হবে । বিষয়গুলো এই–

☆ পেশকে ضَمَّه বলে , যবরকে فَتْحَه বলে এবং যেরকে كَسْرَه বলে ।

☆ যাম্মা ,ফাতহা ও কাসরাকে حَرَكَة বলে । আর হারকাত না হওয়াকে سُكون বলে ।

☆ এক রকমের দু'টি হরফ একত্র করে পড়াকে তাশদীদ বলে । যেমন ذَبَّ মূলতঃ ছিলো ذَ بْ بَ দু'টি ب কে একত্র করে ذَبَّ পড়া হয় । এটাকে তাশদীদ বলে ।

☆ নূন সাকিনকে তানবীন বলে । তবে এটাকে দুই যবর , দুই যের ও দুই পেশ আকারে লেখা হয় । যেমন , كِتابُنْ ، كتابَنْ ، كتابِنْ এগুলোকে এভাবে লেখা হয় – كتابٌ ،كتابًا، كتابٍ

☆ যাম্মাযুক্ত হরফকে مَضْموم এবং ফাতহাযুক্ত হরফকে مَفْتوح এবং কাসরাযুক্ত হরফকে مَكْسور বলে ।

☆ হারকাতওয়ালা হরফকে مُتَحَرِّك বলে । সুকূনওয়ালা হরফকে ساكن বলে এবং তাশদীদযুক্ত হরফকে مُشَدَّد বলে ।

☆ واو، الف ، ياء এই তিনটি হরফকে أَحْرُفُ عِلَّةٍ বলে । প্রতিটিকে حَرْفُ عِلَّةٍ বলে ।

### অনুশীলনী

১। إِنَّ اللّٰهَ عَلٰى كُلِّ شَيْءٍ قَدِيرٌ এখানে হারকাত ও সুকূন চিহ্নিত করো । অতঃপর তাশদীদ ও তানবীন চিহ্নিত করো ।

২। إِنَّ رَبَّكَ سَمِيعٌ بَصِيرٌ এখানে مُتَحَرِّك ও ساكن হরফগুলো চিহ্নিত

করো । অতঃপর مَفْتوح ، مَضْموم ও مَكْسور হরফগুলো চিহ্নিত করো । অতঃপর مُشَدَّد হরফগুলো চিহ্নিত করো ।

৩। নীচের বাক্যগুলোতে হরফে ইল্লতসমূহ চিহ্নিত করো ।

لَهُمْ جَنّٰتٌ تَجْرِي مِنْ تَحْتِهَا الأَنْهارُ - وَ اللّٰهُ يَدْعُوكُمْ إِلٰى الْجَنَّةِ -
وَ قالَ رَبُّكُمُ ادْعُونِيْ أَسْتَجِبْ لَكُمْ

## প্রশ্নমালা

১। হারকাত কাকে বলে ?

২। যাম্মা , ফাতহা ও কাসরাকে কি বলে ?

৩। হারকাতযুক্ত হরফ্‌কে কি বলে ?

৪। مُتَحَرِّك কাকে বলে?

৫। سكون কাকে বলে এবং ساكِن কাকে বলে ?

৬। হারকাতমুক্ত হরফকে কি বলে এবং হারকাতযুক্ত হরফকে কি বলে ?

৭। তানবীন কাকে বলে এবং তা কি ভাবে লেখা হয় উদাহরণ দ্বারা দেখাও ।

৮। حرف علة কয়টি ও কি কি ?

৯। মাযমূম , মাফতূহ ও মাক্‌সূর কাকে বলে ?

১০। তাশদীদ কাকে বলে উদাহরণসহ বুঝিয়ে বলো ।

১১। مُشَدَّد মূলত কয়টি হরফ ? مشدد কে পৃথক করে দেখাও ।

১২। তানবীনকে মূল অবস্থায় লিখে দেখাও , অতঃপর হারকাতের সংগে লিখে দেখাও ।

# أَقْسَامُ الكَلِمَةِ

## কালিমাহ্ ও তার প্রকার

إِلَىٰ ، رَاشِدٌ ، ذَهَبَ এই তিনটি কালিমাহ লক্ষ্য করো : راشد ও ذهب শব্দ দু'টির নিজস্ব অর্থ রয়েছে । আর শব্দ দু'টি নিজ নিজ অর্থ প্রকাশের ক্ষেত্রে স্বনির্ভর । অর্থাৎ নিজ অর্থ প্রকাশের জন্য অন্য শব্দের সাহায্য গ্রহণের প্রয়োজন নেই ।

তবে ذهب শব্দটি কালপ্রকাশক, কিন্তু راشد শব্দটি কোন কালপ্রকাশক নয়। ذهب শব্দটিকে فعل বলে এবং راشد শব্দটিকে اسم বলে ।

এবার إلى শব্দটি দেখো , তার একটি অর্থ রয়েছে , কিন্তু সাথে অন্য শব্দ যোগ না করা পর্যন্ত তার অর্থ স্পষ্ট রূপে বুঝে আসে না । যেমন– إلى المدرسة অর্থাৎ শব্দটি নিজের অর্থ প্রকাশের ক্ষেত্রে স্বনির্ভর নয় , অন্য শব্দের উপর নির্ভরশীল । এধরনের শব্দ ও কালিমাহকে حرف বলে ।

## মূলকথা

কালিমাহ তিন প্রকার ( ক ) اسم ( খ ) فعل ( গ ) حرف

اسم – যে কালিমাহ নিজের অর্থ প্রকাশে স্বনির্ভর এবং তিন কালের কোন কাল প্রকাশ করে না তাকে ইসম বলে ।

فعل – যে কালিমাহ নিজের অর্থ প্রকাশে স্বনির্ভর এবং তিন কালের কোন একটি কাল প্রকাশ করে তাকে ফেয়েল বলে ।

حرف – যে কালিমাহ পরিষ্কার রূপে নিজের অর্থ প্রকাশে স্বনির্ভর নয় বরং অন্য শব্দের উপর নির্ভরশীল তাকে হরফ বলে ।

## অনুশীলনী

১। পাঁচটি করে ইসম , ফেয়েল ও হরফ বলো ।

২। إِنَّ اللّٰهَ لَا يَظْلِمُ مِثْقَالَ ذَرَّةٍ এ বাক্যে ইসম , ফেয়েল ও হরফ চিহ্নিত করো ।

## প্রশ্নমালা

১। ইসম কাকে বলে ?

২ । ফেয়েল কাকে বলে ?

৩। হরফ কাকে বলে ?

৪। ইসম কি নিজের অর্থ প্রকাশে স্বনির্ভর ?

৫। ফেয়েল কি নিজের অর্থ প্রকাশের ক্ষেত্রে স্বনির্ভর ?

৬। ইসম ও ফেয়েলের মাঝে মিল কোথায় ?

৭। ইসম ও ফেয়েলের মাঝে কোনটি কালপ্রকাশক ?

৮। ইসম ও ফেয়েলের মাঝে অমিল কোথায় ?

৯। হরফ কি স্বনির্ভর রূপে নিজের অর্থ প্রকাশ করে ?

১০। كتاب কালিমাটি ফেয়েল নয় কেন ?

১১। اذهب ، يذهب ، ذَهَبَ শব্দগুলো ফেয়েল তা প্রমাণ করো ।

# أقسام الفعل

## ফেয়েলের তিন প্রকার

কালিমাহর একটি প্রকার হলো ফেয়েল একথা আগের পাঠে তুমি জেনেছো। সেই সংগে ফেয়েলের পরিচয়ও তোমার জানা হয়েছে । আচ্ছা বলো দেখি اسم ও فعل এর মাঝে পার্থক্য কি ? হাঁ, ইসম তার নিজস্ব অর্থের সংগে কোন কাল প্রকাশ করে না কিন্তু ফেয়েল তার নিজস্ব অর্থের সংগে তিন কালের কোন একটি কাল প্রকাশ করে।

এই কাল হিসাবে فعل তিন প্রকার ماضي ، مُضارِع ، أمر

উদাহরণ দেখো- .

قَرَأَ راشِدٌ (রাশেদ পড়েছে) এখানে قَرَأَ ফেয়েলটি কি বুঝিয়েছে ?

একথা বুঝিয়েছে যে , قِرَاءَة মাছদার বা কর্মটি অতীত কালে ঘটেছে ।

যে فِعل একথা বোঝায় যে, মাছদার বা কর্মটি অতীত কালে ঘটেছে তাকে فِعْلِ ماضي বলে ।

কয়েকটি উদাহরণ-

كَتَبَ ، شَرِبَ ، أَكَلَ ، صَلَّى ، عَلَّمَ ، تَعَلَّمَ ، صَامَ ، نَامَ ، جَاهَدَ ، سَافَرَ

يَقْرَأُ مَحْمُودٌ ( মাহমুদ পড়বে বা পড়ছে) এখানে يَقْرَأُ ফেয়েলটি কি বুঝিয়েছে ?

একথা বুঝিয়েছে যে, قِرَاءَة মাছদার বা কর্মটি বর্তমান কালে ঘটছে বা ভবিষ্যত কালে ঘটবে।

যে ফেয়েল একথা বোঝায় যে, মাছদার বা কর্মটি বর্তমান কালে কিংবা ভবিষ্যত কালে ঘটবে তাকে فِعْلِ مضارع বলে ।

কয়েকটি উদাহরণ-

يَكْتُبُ، يَشْرَبُ، يَأْكُلُ، يُصَلِّيْ، يُعَلِّمُ ، يَتَعَلَّمُ، يَصُوْمُ ، يَنَامُ، يُجَاهِدُ، يُسَافِرُ

اِقْرَأْ بِسْمِ رَبِّكَ ( পড়ো তোমার প্রতিপালকের নামে ) এখানে اِقْرَأْ ফেয়েলটি কি অর্থ বোঝায় ?

مُخَاطَبْ এর কাছে قِرَاءَة মাছদার বা কর্মটি সম্পন্ন করার দাবী বোঝায় । অর্থাৎ হে مُخَاطَبْ তুমি قِرَاءَة মাছদার বা কর্মটি ভবিষ্যত কালে সম্পন্ন করো ।

যে ফেয়েল مُخَاطَب এর কাছে ভবিষ্যতকালে মাছদার বা কর্মটি সম্পন্ন করার দাবী জানায় তাকে فِعْلُ الأَمْرِ বলে ।

কয়েকটি উদাহরণ–

اُكْتُبْ ، اِشْرَبْ ، كُلْ ، صَلِّ ، عَلِّمْ ، تَعَلَّمْ ، صُمْ ، نَمْ ، جَاهِدْ ، سَافِرْ

উপরের আলোচনা থেকে তুমি নিশ্চয় বুঝতে পেরেছো যে , فعل এর মূল অর্থ হলো কোন কালে কোন মাছদার বা কর্মের সংঘটন । অতঃপর ফেয়েল তার কাঠামোগত কারণে এই অর্থের পাশাপাশি তিন কালের কোন একটি কাল প্রকাশ করে ।

فعل ماضي শুধু অতীত কাল প্রকাশ করে । فعل مضارع বর্তমান ও ভবিষ্যত কাল প্রকাশ করে, আর فِعْلُ الأَمْرِ শুধু ভবিষ্যত কাল প্রকাশ করে ।

## মূলকথা

১। কাল হিসাবে فعل তিন প্রকার ماضي ، مضارع ، أمر

২। যে ফেয়েল একথা বোঝায় যে, মাছদারটি অতীত কালে ঘটেছে তাকে فعل ماضي বলে ।

৩। যে ফেয়েল একথা বোঝায় যে, মাছদারটি বর্তমান কালে ঘটছে কিংবা ভবিষ্যত কালে ঘটবে তাকে فعل مضارع বলে।

৪। যে ফেয়েল ভবিষ্যত কালে মাছদারটি সম্পন্ন করার আদেশ বোঝায় তাকে فعل الأمر বলে। ১

---

১। হাঁবাচক ফেয়েলকে فِعْلِ مُثْبَت বলে । যেমন يقرأ – قرأ

না-বাচক ফেয়েলকে فِعْلِ مَنْفِي বলে । যেমন مَا قَرَأَ، لا يَقْرَأُ

## অনুশীলনী

১। নীচের বাক্য গুলোতে امر ، مضارع ، ماضي চিহ্নিত করো ।

فَمَا رَبِحَتْ تِجَارَتُهم - لا تَقْنَطُوا مِنْ رَحْمَةِ اللهِ - إِنَّ اللهَ يَغْفِرُ الذُّنُوبَ جَمِيْعًا - يَعْتَذِرونَ إِلَيكُمْ إِذا رَجَعْتُم إِلَيهِمْ ، قُلْ لا تَعْتَذِرُوا قَدْ نَبَّأَنا اللهُ مِنْ أَخْبارِكُمْ

২। কোরআন শরীফের যে কোন স্থান থেকে পাঁচটি ماضي পাঁচটি مضارع এবং পাঁচটি أمر বের করো ।

৩। তিনটি বাক্য বলো যাতে তিন প্রকার ফেয়েলের ব্যবহার এসে যায়।

## প্রশ্নমালা

১। ফেয়েলের উপরোক্ত তিন ভাগ কোন হিসাবে করা হয়েছে ?

২। কাল হিসাবে ফেয়েল কত প্রকার ও কি কি ?

৩। فعل الامر কাকে বলে?

৪। فعل الامر দ্বারা কাকে কি আদেশ করা হয় ?

৫। যে ফেয়েল দ্বারা مخاطب কে মাছদারটি ভবিষ্যতে সম্পন্ন করার আদেশ করা হয় তাকে কি বলে ?

**টীকা (পূর্ব পৃষ্ঠার পর)**

যে ফেয়েলের فاعل উল্লেখিত থাকে তাকে فِعْلِ مَعْرُوف বলে। যেমন- نَصَرَ راشِدٌ خالِدًا এখানে نصر ফেয়েলটি معروف কেননা তার ফায়েল উল্লেখিত হয়েছে। راشد শব্দটি হচ্ছে ফায়েল ।

যে ফেয়েলের ফায়েল অনুল্লেখিত থাকে তাকে فِعْلِ مَجْهُول বলে। যেমন- نُصِرَ خَالِدٌ এখানে نُصِرَ ফেয়েলটি مجهول কেননা তার ফায়েল উল্লেখিত নেই। বরং مفعول به কে ফায়েলের স্থলবর্তী করা হয়েছে । একারণেই তা منصوب না হয়ে مرفوع হয়েছে ।

৬। فعل الامر এর মাঝে কোন কাল পাওয়া যায় ?

৭। মাছদারটি অতীত কালে সম্পন্ন হয়েছে একথা কোন ফেয়েল বুঝায় ?

৮। فعل ماضي কাকে বলে?

৯। فعل مضارع এর পরিচয় বলো ।

১০। فعل مضارع কোন্ কোন্ কালে মাছদারটি সম্পন্ন হওয়া বোঝায় ?

১১। কোন্ ফেয়েল কোন্ কাল প্রকাশ করে ?

# الحروف الأصلية

## মূল হরফ

قَلَمٌ ও كَتَبَ কালিমা দু'টি দেখো; উভয় কালিমা তিনটি করে হরফ দ্বারা তৈরী। এই তিন হরফের একটি হরফও যদি বাদ দাও তাহলে শব্দটি নষ্ট হয়ে যাবে। অর্থাৎ শব্দটির মূল কাঠামো ভেংগে গিয়ে তা অর্থহীন হয়ে পড়বে। কেননা এই তিনটি হরফের প্রতিটি হরফ শব্দের মূলকাঠামোর অন্তর্ভুক্ত। আরবী ভাষার অধিকাংশ শব্দেরই মূল হরফ তিনটি ।

এবার جَعْفَرٌ ও بَعْثَرَ শব্দ দু'টি দেখো ; উভয় শব্দ চারটি করে হরফ দ্বারা গঠিত । এই চারটি হরফের কোন একটি হরফ যদি বাদ দাও তাহলে শব্দটি নষ্ট হয়ে যাবে । অর্থাৎ শব্দটির মূল কাঠামো ভেংগে গিয়ে তা অর্থহীন হয়ে পড়বে । কেননা এই চারটি হরফের প্রতিটি হরফ শব্দের মূল কাঠামোর অন্তর্ভুক্ত । আরবী ভাষার সামান্য কিছু শব্দের মূল হরফ চারটি ।

جَحْمَرِشٌ ইসমটি পাঁচ হরফবিশিষ্ট এই পাঁচটি হরফের একটি হরফও যদি বাদ দাও তাহলে শব্দটির মূল কাঠামো ভেংগে যাবে এবং শব্দটি অর্থহীন হয়ে পড়বে। কেননা এই পাঁচ হরফের প্রতিটি হরফ শব্দের মূল কাঠামোর অন্তর্ভুক্ত। আরবী ভাষায় অতি অল্প সংখ্যক ইসম রয়েছে যেগুলোর মূল হরফ পাঁচটি , কিন্তু মূল পাঁচ হরফের কোন ফেয়েল নেই ।

উপরের আলোচনার খোলাসা হলো—

## মূলকথা

১। শব্দের মূল কাঠামোর অন্তর্ভুক্ত হরফকে اَلْحَرْفُ الأَصْلِيُّ বলে ।

২। আরবী ভাষার অধিকাংশ ইসম ও ফেয়েলের মূল হরফ তিনটি। এগুলোকে ثُلاثِي (বা ত্রিমূল) বলে।

৩। কিছু সংখ্যক ইসম ও ফেয়েলের মূল হরফ চারটি। এগুলোকে رُبَاعِي (বা চতুর্মূল) বলে।

৪। অতি অল্প সংখ্যক ইসমের মূল হরফ পাঁচটি এগুলোকে خُمَاسِي (বা পঞ্চমূল) বলে। কিন্তু خُماسِي কোন ফেয়েল নেই।

# اَلْحُرُوفُ الزَّائِدَةُ

## অতিরিক্ত হরফ

عَلَّمَ - تَعَلَّمَ - اِسْتَعْلَمَ এই তিনটি ফেয়েল দেখো; প্রথম ফেয়েলের হরফ-সংখ্যা চারটি, দ্বিতীয় ফেয়েলের হরফ-সংখ্যা পাঁচটি এবং তৃতীয় ফেয়েলের হরফ-সংখ্যা ছয়টি । কিন্তু ফেয়েল গুলোর মূল হরফ তিনটি । অর্থাৎ ع - ل - م কেননা এই তিনটি হরফের কোন একটি হরফ যদি তুমি বাদ দাও তাহলে শব্দটির মূল কাঠামো ভেংগে যাবে এবং শব্দটি অর্থহীন হয়ে পড়বে।

অথচ প্রথম ফেয়েলের একটি ل এবং দ্বিতীয় ফেয়েলের একটি ت ও একটি ل এবং তৃতীয় ফেয়েলের ا س ت । এই হরফগুলো বাদ দিলে তাতে ফেয়েলের মূল কাঠামো ভেংগে পড়ে না, বরং তিন হরফ দ্বারাই ফেয়েলের মূল অস্তিত্ব বজায় থাকে।

তাহলে বোঝা গেলো ; এই ফেয়েলগুলোর মূল হরফ তিনটি , তবে প্রতিটি ফেয়েলের সাথে এক বা একাধিক অতিরিক্ত হরফ রয়েছে ।

এবার اِفْرَنْقَعَ ও تَدَحْرَجَ ফেয়েল দু'টি লক্ষ করো ; প্রথম ফেয়েলের হরফ-সংখ্যা পাঁচটি এবং দ্বিতীয় ফেয়েলের হরফ-সংখ্যা ছয়টি , কিন্তু উভয় ফেয়েলের মূল হরফ চারটি । অর্থাৎ (ف - ر - ق - ع ও د - ح - ر - ج) কেননা এই চার হরফের কোন একটি হরফ বাদ দিলে ফেয়েলের মূল

কাঠামো ভেংগে যায় এবং তা অর্থহীন হয়ে পড়ে ।

অথচ প্রথম ফেয়েলের ( ت ) এবং দ্বিতীয় ফেয়েলের ( أ ও ن ) বাদ দিলেও ফেয়েলের মূল কাঠামো ভেংগে যায় না বরং চার হরফ দ্বারাই ফেয়েলের মূল অস্তিত্ব বজায় থাকে ।

তাহলে বোঝা গেলো , উপরোক্ত ফেয়েলদু'টির মূল হরফ চারটি, তবে সাথে অতিরিক্ত হরফ রয়েছে । শুধু মূল হরফ দ্বারা গঠিত শব্দগুলোকে مُجَرَّد বলে। আর মূল হরফের সাথে অতিরিক্ত হরফ যুক্ত হলে তাকে مَزِيدٌ فِيه বলে।

## মূলকথা

১। শব্দের মূল হরফগুলোকে الحُرُوفُ الأَصْلِيَّةُ বলে। একটিকে الحَرْفُ الأَصْلِيُّ বলে এবং মূলের অতিরিক্ত হরফগুলোকে الحُرُوفُ الزَّائِدَةُ বলে।

২। শব্দের মূল হরফ তিনটি হলে ثُلاثي (বা ত্রিমূল) চারটি হলে رُباعي (বা চতুর্মূল) এবং পাঁচটি হলে خُماسي (বা পঞ্চমূল) বলে । তবে ফেয়েল শুধু ثلاثي ও رباعي হয় , خماسي হয় না ।

৩। শুধু মূল হরফ দ্বারা গঠিত শব্দকে مجرد (মুক্তমূল) বলে । মুজাররাদ দুই প্রকার–

ثُلاثِي مُجَرَّد (মুক্ত ত্রিমূল) – رُباعِي مُجَرَّد (মুক্ত চতুর্মূল)

৪। মূল হরফের সংগে অতিরিক্ত হরফ যোগ করে গঠিত শব্দকে مَزِيد فيه (যুক্ত মূল) বলে। মাযীদ ফীহ দুই প্রকার–

ثُلاثِى مَزِيد (যুক্ত ত্রিমূল) – رُباعِي مَزِيد (যুক্ত চতুর্মূল)

## অনুশীলনী

১। নীচের বাক্যগুলোতে কোন ফেয়েলের মূল হরফ কয়টি ও কি কি বলো এবং ছুলাছী ও রুবাঈ গুলো পৃথক করো ।

آلانَ حَصْحَصَ لِيَ الحَقُّ - دَحْرَجَ اللاَّعِبُ الكُرَةَ إلىٰ الأَمامِ - تَدَحْرَجَتِ الكُرَةُ إلىٰ الامامِ - يَعْتَذِرُونَ إلَيْكُم إذا رَجَعْتُم إِلَيْهِمْ - اِسْتَغْفِروا رَبَّكُمْ إنَّه كانَ غَفَّارًا

২। নীচের مجرد ও مزيد ফেয়েল ও ইসমগুলো পৃথক করো ।

وَ ما اللّٰهُ بِظَلّامٍ لِلْعِبادِ - بُعِثْتُ لِأُتَمِّمَ مَكارِمَ الأَخلاقِ - إنَّ المُبَذِّرِينَ كانوا إخوانَ الشَّيطِينِ - لا تُبَعْثِرْ أَثاثَ البَيْتِ هُنا وَ هُناكَ -

৩। নীচের মুজাররাদগুলোকে مَزيد فيه এ রূপান্তরিত করো ।

يَعْمَلُ - ما خَرَجُوا - جَلَسْتُمْ - قَامَ - لَبِسْتُ - صَدَقْتَ - قَتَلُوا -

৪। নীচের ফেয়েলগুলোকে مجرد এ রূপান্তরিত করো ।

تَعَلَّمُوا - أَدْخَلَ - تَبَعْثَرَ - يَقْتَرِبُونَ - سَلَّمْتُ -

## প্রশ্নমালা

১। কোন কালিমাকে ثلاثي বা رباعي বলে?

২। কালিমার মূল হরফ কয়টি হলে তাকে ثلاثي বা رباعي বলে ?

৩। কালিমার মূল হরফ তিনটি হলে তাকে কি বলে এবং চারটি হলে তাকে কি বলে ?

৪। ثلاثي ও رباعي এবং خماسي এর মাঝে পার্থক্য কি?

৫। ফেয়েল ও ইসম উভয়টি কি ثلاثي ও رباعي হতে পারে ?

৬। ফেয়েল ও ইসম উভয়টি কি خماسي হতে পারে ?

৭। الاحرف الاصليه কাকে বলে?

৮। যে সকল হরফ কালিমার মূল কাঠামোর অন্তর্ভুক্ত সেই হরফগুলোকে কি বলে ?

১০। যে সকল হরফ শব্দের মূল কাঠামোর অন্তর্ভুক্ত নয় সেই হরফগুলোকে কি বলে ?

৯। الحروف الزائدة কাকে বলে ?

১১। কালিমার মূল হরফ ও অতিরিক্ত হরফ গুলো বোঝার উপায় কি ?

১২। اِسْتَطْعَمَ ফেয়েলটি থেকে ( ا - س - ت ) এই তিনটি হরফ বাদ দিলে কি শব্দের মূল কাঠামো অক্ষুণ্ন থাকে ?

১৩। اِسْتَطْعَمَ ফেয়েলটি থেকে ( ط - ع - م ) এই তিনটি হরফের কোন একটি বাদ দিলে কি শব্দের মূল কাঠামো অক্ষুণ্ন থাকে ?

১৪। উপরের ফেয়েলটিতে ( ا - س - ت ) এই হরফগুলো الحروف الاصليه নয় বরং الاحرف الزائدة তা কিভাবে বুঝলে?

১৫। উপরের ফেয়েলটিতে ( ط - ع - م ) এই হরফগুলো الحروف الاصلية তা কিভাবে বুঝলে ?

১৬। উপরের ফেয়েলটিতে ( ط - ع - م ) এই হরফগুলো মূল এবং ( ا - س - ت ) এই হরফগুলো অতিরিক্ত তা প্রমাণ করো ।

১৭। مزيد ও مجرد কাকে বলে?

১৮। শুধু মূল হরফ দ্বারা গঠিত শব্দকে কি বলে?

১৯। মূল হরফের সংগে অতিরিক্ত হরফ যোগ করে গঠিত শব্দকে কি বলে?

২০। কোন শব্দে মূল হরফের সর্বোচ্চ ও সর্বনিম্ন সংখ্যা ক'টি ?

২১। ইসমের মূল হরফের সর্বোচ্চ ও সর্বনিম্ন সংখ্যা ক'টি ?

২২। ফেয়েলের মূল হরফের সর্বোচ্চ ও সর্বনিম্ন সংখ্যা ক'টি ?

২৩। শব্দের অতিরিক্ত হরফের সর্বোচ্চ ও সর্বনিম্ন সংখ্যা ক'টি ?

২৪। رباعي ও ثلاثي - শব্দের এ বিভাজন কোন হিসাবে ?

২৫। মূল হরফের সংখ্যার দিক থেকে ফেয়েল কত প্রকার ?

২৬। مزيد ও مجرد - ফেয়েলের এই বিভাজন কোন হিসাবে ?

২৭। মূল হরফের সংগে অতিরিক্ত হরফ থাকা না থাকার দিক থেকে ফেয়েল কত প্রকার ?

২৮। مزيد ও مجرد কত প্রকার ?

# المِيـزانُ الصَّرْفِيُّ

## শব্দ-পরিমাপক

ছারফ শাস্ত্রের পরিভাষায় ميزان শব্দটি খুবই পরিচিত শব্দ। এবার তোমাকে আমরা ميـزان এর পরিচয় বলছি।

শব্দের মূল হরফ ও অতিরিক্ত হরফের কথা তুমি পড়েছো এবং শব্দের মূল হরফ ও অতিরিক্ত হরফ বোঝায় একটা উপায় তুমি জেনেছো, অর্থাৎ যে হরফ বাদ দিলে শব্দের মূল কাঠামো ভেংগে গিয়ে শব্দটি অর্থহীন হয়ে পড়ে সেই হরফটি হলো মূল হরফ। আর যে হরফটি বাদ দিলে শব্দটির মূল কাঠামো ভেংগে পড়ে না বরং শব্দটির মূল অস্তিত্ব বজায় থাকে ঐ হরফটি হলো অতিরিক্ত হরফ। কিন্তু এভাবে শব্দের মূল হরফ ও অতিরিক্ত হরফ চিহ্নিত করা বেশ কঠিন।

ছারফশাস্ত্রের বিশারদগণ শব্দের মূল হরফ অতিরিক্ত হরফ বোঝার একটা সহজ উপায় বের করেছেন। অর্থাৎ ( ف–ع – ل ) এই তিনটি হরফ দ্বারা কিংবা সাথে আরো কিছু হরফ যোগ করে তারা কতগুলো মাপ তৈরী করেছেন। যেমন فَعَلَ - اِفْتَعَلَ - فَاعِلٌ - مَفْعُولٌ - تَفَاعَلَ - فُعُولٌ ইত্যাদি।

এগুলোকে ميـزان (বা শব্দ-মাপ) বলে। ميـزان এর মূল হরফ হলো – ف ) ( ع – ل তবে কোন কোন মীযানে ( ف – ع – ل ) ছাড়া আরো কিছু হরফ যুক্ত হয়। যেমন–اِفْتَعَلَ

এখন তুমি যে কোন একটি শব্দ নাও এবং খুঁজে দেখো, কোন ميـزان এর সংগে শব্দটি খাপ খায়। যার সাথে শব্দটি খাপ খাবে সেটাই হলো শব্দটির ميـزان আর শব্দটিকে বলা হয় موزون (বা পরিমাপিত) –

যেমন نَصَرَ শব্দটি فَعَلَ এর সাথে খাপ খায়, সুতরাং فَعَلَ হলো نَصَرَ এর ميزان আর نَصَرَ হলো موزون

তদ্রূপ نَاصِرٌ শব্দটি فَاعِلٌ এর সাথে খাপ খায়, সুতরাং فَاعِلٌ হলো نَاصِرٌ এর ميـزان আর نَاصِرٌ হলো موزون

তদ্রূপ اِسْتَنْصَرَ শব্দটি اِسْتَفْعَلَ এর সাথে খাপ খায় , সুতরাং اِسْتَفْعَلَ হলো اِسْتَنْصَرَ এর ميزان আর اِسْتَنْصَرَ হলো موزون ।

আশা করি ميزان ও موزون এর বিষয়টি তুমি বুঝতে পেরেছো। আচ্ছা বলো দেখি, اِغْتَسَلَ এর ميزان কী? এবং مُفَاعِلٌ ও مُجَاهِدٌ এর কোনটি ميزان এবং কোনটি موزون ?

এবার শোন আরেকটি জরুরী কথা, موزون এর যে হরফগুলো ميزان এর ( ف - ع - ل ) এর বরাবরে হবে সেগুলো মূল হরফ । আর যে হরফগুলো ( ف - ع - ل )এর বাইরে হবে সেগুলো অতিরিক্ত হরফ। যেমন–

نَـــصَــرَ

فَـــعَــلَ

এখানে ( ن - ص - ر ) এই তিনটি হরফ ( ف - ع - ل ) এর বরাবরে এসেছে। সুতরাং ( ن - ص - ر ) হলো মূল হরফ। এখানে অতিরিক্ত কোন হরফ নেই। আবার দেখো,

| | | |
|---|---|---|
| نَـــاصِـــرٌ | اِنْــتَــصَــرَ | اِسْــتَــنْــصَــرَ |
| فَـــاعِـــلٌ | اِفْــتَــعَــلَ | اِسْــتَــفْــعَــلَ |

উপরের তিনটি উদাহরণে ( ن - ص - ر ) এই হরফগুলো ميزان এর (ف-ع- ل) এর বরাবরে এসেছে সুতরাং এগুলো মূল হরফ। কিন্তু ناصر এর الف এবং انتصر এর الف ও نون এবং استنصر এর الف - سين - تاء এই হরফগুলো ميزان এর ( ف - ع - ل ) এর বাইরে এসেছে। সুতরাং এগুলো অতিরিক্ত হরফ।

موزون এর প্রথম হরফটি ميزان এর ( ف ) এর বরাবরে এসেছে , সেজন্য প্রথম হরফটিকে ফা-কালিমা বলে। তদ্রূপ দ্বিতীয় হরফটি ع এর বরাবরে এসেছে, এজন্য দ্বিতীয় হরফটিকে আইন-কালিমা বলে। আর তৃতীয় হরফটি ل এর বরাবরে এসেছে , এজন্য তৃতীয় হরফটিকে লাম-কালিমা বলে।

আরেকটি কথা শোনো, যেহেতু অধিকাংশ আরবী শব্দ ثلاثي (বা ত্রিমূল)

সেহেতু ميزان তৈরী হয়েছে ( ف - ع - ل ) এই মূল তিন হরফ দ্বারা। কিন্তু যে সকল শব্দের মূল হরফ চার বা পাঁচ সেই رباعي ও خماسي শব্দগুলোর ميزان কেমন হবে ?

উত্তর খুবই সোজা . অর্থাৎ ميزان এর ل কে একবার বা দুই বার পুনঃউচ্চারণ করলেই رباعي বা خماسي এর ميزان হয়ে যাবে। যেমন, بَعْثَرَ এর ميزان হলো فَعْلَلَ তদ্রূপ جَحْمَرِشُ এর ميزان হলো فَعْلَلِلُ

## মূলকথা

১। শব্দের মূল হরফ ও অতিরিক্ত হরফ নির্ধারণের জন্য তৈরীকৃত শব্দ-মাপকে ميزان বলে। এবং ميزان দ্বারা পরিমাপকৃত শব্দকে موزون বলে।

২। ميزان এর মূল হরফ হলো ( ف - ع - ل ) তবে অধিকাংশ ميزانএর ক্ষেত্রে ( ف - ع - ل ) এর সংগে এক বা একাধিক অতিরিক্ত হরফ যুক্ত হয়।

৩। موزون এর যে হরফগুলো ميزان এর ( ف - ع - ل )এর বরাবরে হবে সেগুলো মূল হরফ আর (ف - ع - ل) এর বাইরের হরফগুলো হলো অতিরিক্ত হরফ।

৪। ميزان এর ( ف - ع - ل ) এর বরাবরে موزون এর যে হরফগুলো হবে সেগুলোকে যথাক্রমে ফা-কালিমা, আইন-কলিমা ও লাম-কলিমা বলে।

৫। رباعي শব্দের ক্ষেত্রে ميزان এ একটি ل এবং خماسي শব্দের ক্ষেত্রে ميزان এ দু'টি ل বর্ধিত করা হয়।

## অনুশীলনী

১। নীচের ميزان গুলোর অতিরিক্ত হরফ চিহ্নিত করো।

اَفْعَلَ - مَفْعَلٌ - مَفَاعِيْلُ - فُعُوْلٌ - مُسْتَفْعِلٌ - تَفَعْلَلَ - اِفْعِنْلَالٌ

تَفَاعَلَ - مَفْعُوْلٌ - فَعْلٌ - اِنْفَعَلَ - فِعَالَةٌ - مُتَفَعِّلٌ

২। ( ক ) এর প্রতিটি موزون এর জন্য ( খ ) থেকে সঠিক ميزان নির্ধারণ করো।

( ক ) - بَيْضَاءُ - اَحْمَرُ - تَعَلَّمَ - حِكْمَةٌ - قُدْرَةٌ - تَرْبِيَةٌ - مُجَاهِدٌ
تَدَحْرَجَ - بَعْثَرَ - تَبَعْثَرَ - غُرُوْبٌ - مُتَعَلِّمٌ - خِيَاطَةٌ

( খ ) - فِعْلَةٌ - مُفَاعِلٌ - تَفْعِلَةٌ - فُعْلَةٌ - فُعُولٌ - تَفَعْلَلَ - تَفَعَّلَ
فَعْلَلَ فَعْلَاءُ - مُتَفَعِّلٌ - فِعَالَةٌ - اَفْعَلُ

৩। নীচের موزونগুলোর ميزان নির্ধারণ করো। অতঃপর موزون এর মূল হরফ ও অতিরিক্ত হরফ চিহ্নিত করো।

اِسْتَغْفَرَ - مَفَاتِيْحُ - مِصْبَاحٌ - عَلَّمَ - اِخْشَوْشَنَ - اِقْشَعَرَّ - اِنْكَسَرَ - بُكَاءٌ
اِطَّهَّرَ - اِدْهِيْمَامٌ - مُتَوَاضِعٌ - اِحْمِرَارٌ

৫। প্রতিটি ميزان এর তিনটি করে موزون উল্লেখ করো এবং মূল হরফ ও অতিরিক্ত হরফ নির্ধারণ করো।

اِنْفَعَلَ - مَفَاعِيْلُ - تَفَعَّلَ - يَسْتَفْعِلُوْنَ - فُعُوْلٌ

## প্রশ্নমালা

১। ميزان কাকে বলে ?

২। ميزان এর পরিচয় বলো।

৩। শব্দের মূল হরফ ও অতিরিক্ত হরফ বোঝার জন্য যে মাপ তৈরী করা হয়েছে তাকে কি বলে ?

৪। ميزان এর উদ্দেশ্য কি ?

৫। ميزان কেন তৈরী করা হয়েছে ?

৬। موزون কাকে বলে ?

৭। ميزان দ্বারা যে শব্দ পরিমাপ করা হয় সে শব্দকে কি বলে ?

৮। ميزان এর মূল হরফ কয়টি ও কি কি ?

৯। موزون এর মূল হরফ কোনগুলো এবং অতিরিক্ত হরফ কোনগুলো ?

১০। শব্দের মূল হরফ ও অতিরিক্ত হরফ বোঝার উপায় কি ?

১১। تَصَدَّقَ এখানে মূল হরফগুলো কি কি ?

১২। ميزان এর মূল হরফ তিনটি কেন রাখা হয়েছে ?

১৩। সাধারণতঃ আরবী শব্দের মূল হরফ কয়টি ?

১৪। موزون যদি رباعي হয় তাহলে ميزان কেমন হবে ?

১৫। موزون যদি خماسي হয় তাহলে ميزان কেমন হবে ?

১৬। কখন ميزان এ একটি ل এবং কখন দু'টি ل বাড়ানো হয় ?

১৭। تَفَعْلَلَ এই ميزان এর মূল হরফ কয়টি ও কি কি ?

১৮। فَعْلَلَ এই ميزان এর মূল হরফ কয়টি ও কি কি ?

১৯। ফা-কালিমা, আইন-কালিমা ও লাম-কালিমা কাকে বলে ?

২০। ميزان এর ف কিংবা ع কিংবা ل এর বরাবরে موزون এর যে হরফটি বসে তাকে কি বলে ?

২১। رِضْوَانٌ শব্দের কোন হরফটি ميزان এর ل এর বরাবরে রয়েছে ?

২২। مَجْلِسٌ শব্দের কোন হরফটি ميزان এর ف এর বরাবরে রয়েছে ?

২৩। سَمَّاعَةٌ শব্দের কোন হরফটি ميزان এর ع এর বরাবরে রয়েছে ?

শোন হে ভাই! ছয়টি গুণ ছাড়া কিছুতেই তুমি ইলম হাছিল করতে পারবে না। মেধা, আগ্রহ, সাধনা, (অল্প রিযিকে) সন্তুষ্টি, উস্তাদের সোহবত এবং সুদীর্ঘ সময় ব্যয়।

– ইমাম শাফেয়ী (রহঃ)

# كيفَ يُعْرَفُ المُجَرَّدُ وَ المَزِيدُ فِيه

## মুক্তমূল ও যুক্তমূল চেনার উপায়

ইতিপূর্বে তুমি مجرد ও مزيد এর পরিচয় জেনেছো, مجرد (বা মুক্তমূল) শব্দে শুধু মূল হরফ থাকে , অতিরিক্ত কোন হরফ থাকে না। আর مزيد فيه (বা যুক্তমূল) শব্দে মূল হরফের সংগে অতিরিক্ত এক বা একাধিক হরফ যুক্ত হয়।

তবে মনে রাখতে হবে যে, مجرد ও مزيد নির্ধারণের মাপকাঠি হলো فعل এর مَاضِيْ وَاحِدْ مُذَكَّرْ غَائِبْ টি। অর্থাৎ এই ফেয়েলটিতে অতিরিক্ত হরফ না থাকলে তাকে مجرد বলা হবে। এই ফেয়েল থেকে তৈরী অন্যান্য ماضي ، مضارع ، أمر، اسمُ الفاعِلْ ، اسمُ المَفْعُولْ ، ইত্যাদিতে যদি মূল হরফের সংগে অতিরিক্ত হরফ যুক্ত হয় তবু সেগুলো مجرد হবে, مزيد হবে না। সুতরাং فَتَحَ - فَتَحْتُمْ - يَفْتَحُونَ - فَاتِحٌ - مَفْتُوحٌ - مَفَاتِيْحُ ইত্যাদি সব ইসম ও ফেয়েল ثلاثي مجرد রূপে গণ্য হবে। কেননা প্রথম ফেয়েল فتح তে তিনটি মূল হরফের সংগে অতিরিক্ত কোন হরফ নেই।

তদ্রূপ بَعْثَرَ- يُبَعْثِرُ - مُبَعْثِرٌ এগুলো সব رباعي مجرد কেননা মূল ফেয়েল بَعْثَرَ তে চারটি মূল হরফের সংগে অতিরিক্ত কোন হরফ নেই।

পক্ষান্তরে اِفْتَتَحَ ও تَبَعْثَرَ ফেয়েল দু'টি যথাক্রমে ثلاثي ও رباعي মাযীদ ফীহি। কেননা এখানে مَاضِيْ وَاحِدْ مُذَكَّرْ غَائِبْ এর ফেয়েলটিতে মূল হরফের সংগে অতিরিক্ত হরফ যুক্ত হয়েছে।

# سِلْسِلَةُ الأَفْعَالِ

## ক্রিয়ামালা

একথা তুমি আগেই পড়েছো যে, فعل তিন প্রকার ماضي- مضارع - أمر

এই তিনের প্রতিটি আবার দুই প্রকার معروف (কর্তৃবাচক ক্রিয়া) ও مجهول (কর্মবাচক ক্রিয়া) তাহলে ফেয়েল মোট ছয় প্রকার হলো। যথা–

مَـاضِيْ مَعْرُوْف । ১ — مَـاضِيْ مَجْهُولْ । ২

مُضَـارِعْ مَعْرُوْف । ৩ — مُضَـارِعْ مَجْهُولْ । 8

أمرِ مَعروفْ । 8 — أمرِ مَجهولْ । ৬

আর প্রত্যেক প্রকার ফেয়েলের মোট পনেরটি صيغه বা শব্দরূপ হয়ে থাকে। وَاحِدْ (বা একবচন) এর পাঁচটি, যথা –

وَاحِدْ مُذَكَّرْ غَـائِبْ । ১ — وَاحِدْ مُؤَنَّثْ غَـائِبْ । ২ — وَاحِدْ مُذَكَّرْحَاضِرْ । ৩

وَاحِدْ مُؤَنَّثْ حَاضِرْ । 8 — وَاحِدْ مُتَكَلِّمْ ( مُذَكَّرْ وَ مُؤَنَّثْ ) । ৫

جَمَعْ (বা বহুবচন) এর পাঁচটি , যথা –

جَمَعْ مُذَكَّرْ غَـائِبْ । ১ — جَمَعْ مؤنثْ غائِبْ । ২ — جمَعْ مذكرْ حاضِرْ । ৩

جمَعْ مؤنثْ حاضِرْ । 8 — جَمَع مُتكَلِّمْ ( مذكَّرْ و مؤَنَّثْ ) । ৫

تَثْنِيَه (বা দ্বিবচনের ) পাঁচটি , যথা –

تَثْنِيَه مُذَكَّرْ غائِبْ । ১ — تثنِيَه مؤَنَّثْ غائِبْ । ২ — تثنيه مذكر حاضر । ৩

تَثنِيه مؤنثْ حاضِرْ । 8 — تثنيه متكلم ( مذكر و مؤنث ) । ৫

এই পনেরটি ফেয়েলের একত্রিত নকশাকে سلسلة الافعال (ক্রিয়ামালা) বলে। এখানে আমরা ছয় প্রকার ফেয়েলের নকশা বা সিলসিলা পেশ করছি। প্রতিটি সিলসিলায় পনেরটি صيغه বা শব্দরূপ থাকবে। এই নকশা ও সিলসিলা সম্পূর্ণ কণ্ঠস্থ করে নাও।

আরেকটা কথা এই যে, আমরা এখানে শুধু ميزان এর সিলসিলা পেশ করবো। সেটার উপর ভিত্তি করে তুমি বিভিন্ন موزون এর সিলসিলা তৈরী করতে পারবে।

আশা করি বিষয়টি তোমার জন্য কঠিন হবে না। কেননা الطـريق إلى العربيه কিতাবে এই নকশা ও সিলসিলা তুমি মোটামুটি মুখস্থ করে এসেছো।

## ماضي مثبت معروف

| | | | | |
|---|---|---|---|---|
| فَعَلَ / فَعَلَتْ | সে করেছে বা করল। | واحد | مذكر / مؤنث | غائب |
| فَعَلْتَ / فَعَلْتِ | তুমি করেছ বা করলে। | واحد | مذكر / مؤنث | حاضر |
| فَعَلْتُ | আমি করেছি বা করলাম | واحد | مذكر / مؤنث | متكلم |
| فَعَلُوا / فَعَلْنَ | তারা (সকলে) করেছে বা করল। | جمع | مذكر / مؤنث | غائب |
| فَعَلْتُمْ / فَعَلْتُنَّ | তোমরা (সকলে) করেছ বা করলে। | جمع | مذكر / مؤنث | حاضر |
| فَعَلْنَا | আমরা (সকলে) করেছি বা করলাম | جمع | مذكر / مؤنث | متكلم |
| فَعَلاَ / فَعَلَتَا | তারা (দু'জন) করেছে বা করল। | تثنية | مذكر / مؤنث | غائب |
| فَعَلْتُمَا / فَعَلْتُمَا | তোমরা (দু'জন) করেছ বা করলে। | تثنية | مذكر / مؤنث | حاضر |
| فَعَلْنَا | আমরা (দু'জন) করেছি বা করলাম | تثنية | مذكر / مؤنث | متكلم |

# ما هو أصل الفعل ؟

## ফেয়েলের মূল কি ?

ছারফশাস্ত্রের বিশারদগণ সিদ্ধান্ত দিয়েছেন যে, مصدر হলো সকল ফেয়েলের মূল। অর্থাৎ مصدر থেকেই فعل তৈরী হয়েছে। তবে প্রতিটি مصدر থেকে একটিমাত্র فعل তৈরী করা হয়েছে। আর সেটা হলো ماضي معروف এর واحد مذكر غائب এর صيغه অর্থাৎ - فَعَلَ - اَفْعَلَ - فَعَّلَ - تَفَعَّلَ - اِفْتَعَلَ - اِسْتَفْعَلَ - فَاعَلَ - اِنْفَعَلَ - فَعْلَلَ - تَفَعْلَلَ ইত্যাদি।

এই একটি মাত্র ফেয়েলের শেষে فاعل এর লিংগ, বচন ও পুরুষের বিভিন্ন আলামত যোগ করে ফেয়েলের মোট পনেরটি صيغة বা শব্দরূপ তৈরী করা হয়েছে।

মোটকথা مصدر থেকে তৈরী فعل মূলত একটি, কিন্তু ফায়েলের লিংগ, বচন ও পুরুষ হচ্ছে বিভিন্ন, যার করণে ফেয়েলের মোট পনেরটি صيغة বা শব্দরূপ হয়েছে।

উদাহরণ স্বরূপ فَعَلَتْ সম্পর্কে চিন্তা করো; এখানে মূল ফেয়েল হচ্ছে فعل তার শেষে تْ সাকিন যোগ করা হয়েছে। এটা ফায়েলের واحد مؤنث غائب (এক বচন, স্ত্রীলিংগ ও নামপুরুষ) হওয়ার আলামত।

তদ্রূপ فَعَلْتَ এখানে মূল ফেয়েল হলো فَعَل । শেষ হরফটিকে সাকিন করে تَ মাফতূহ যোগ করা হয়েছে। এটা ফায়েলের واحد مذكر حاضر (একবচন, পুংলিংগ ও মধ্যম পুরুষ) হওয়ার আলামত।

তদ্রূপ فَعَلُوا ও فَعَلْنَ এই صيغة দুটি দেখো; মূল ফেয়েল হচ্ছে فعل তার শেষে ফায়েলের লিংগ, বচন ও পুরুষের আলামত রূপে و এবং ن যোগ করা হয়েছে। এ দুটি যথাক্রমে ফায়েলের جمع مذكر غائب এবং جمع مؤنث غائب হওয়ার আলামত। অন্যান্য ছীগাগুলো সম্পর্কেও একই কথা।

এভাবে ماضي معروف واحد مذكر কেও مضارع এবং ماضي مجهول أمر غائب ( অর্থাৎ فعل ) এর মাঝে পরিবর্তন ঘটিয়ে তৈরী করা হয়েছে। আর

কে তৈরী করা হয়েছে مضارع এর মাঝে পরিবর্তন ঘটিয়ে । مضارع مجهول তৈরী করা হয়েছে مضارع معروف এর মাঝে পরিবর্তন ঘটিয়ে। তাহলে খোলাসা কথা এই দাঁড়ালো যে, مصدر থেকে ماضي معروف واحد مذكر غائب – এই একটিমাত্র فعل তৈরী হয়েছে। অতঃপর তার মাঝে বিভিন্ন পরিবর্তন ঘটিয়ে ماضي مجهول ও مضارع معروف এর প্রথম فعل টি তৈরী করা হয়েছে। অতঃপর সেগুলোর শেষে فاعل এর বিভিন্ন আলামত যুক্ত করে অন্যান্য صيغة তৈরী করা হয়েছে। তদ্রূপ আমরের বিভিন্ন ছীগাহ তৈরী করা হয়েছে মোযারের বিভিন্ন ছীগাহ থেকে।

## মূলকথা

১। ফেয়েল মোট তিন প্রকার। ماضي - مضارع - أمر

প্রতিটি আবার দুই প্রকার। যথা –

১। ماضي معروف ২। ماضي مجهول ৩। مضارع معروف

৪। مضارع مجهول ৫। أمر معروف ৬। أمر مجهول

২। ফেয়েলের মূল হলো মাছদার , আর মূল ফেয়েল মাত্র একটি, অর্থাৎ ماضي معروف واحد مذكر غائب । অতঃপর তার মাঝে বিভিন্ন পরিবর্তন ঘটিয়ে مضارع معروف ও ماضي مجهول তৈরী করা হয়। আবার مضارع معروف থেকে مضارع مجهول তৈরী করা হয় এবং مضارع থেকে أمر তৈরী করা হয়।

## প্রশ্নমালা

১। তিন প্রকার ফেয়েল কি কি ?

২। ফেয়েলের এই তিন প্রকার কোন হিসাবে ?

৩। কাল হিসাবে ফেয়েল কত প্রকার ও কি কি ?

৪। فاعل এর উল্লেখ অনুল্লেখ হিসাবে فعل কত প্রকার ও কি কি ?

৫। معروف ও مجهول কাকে বলে এবং ফেয়েলের এই প্রকার কোন হিসাবে?

৬। কাল ও কর্তা হিসাবে فعل গুলোর নাম বলো।

৭। সমস্ত ফেয়েলের মূল কি ?

৮। مصدر থেকে কয়টি فعل তৈরী করা হয় ?

৯। أمر - مضارع - ماضي এই তিন প্রকার ফেয়েলের কোনটি مصدر থেকে তৈরী করা হয় ?

১০। ماضي معروف ও ماضي مجهول এর কোনটি مصدر থেকে তৈরী করা হয় ?

১১। ماضي معروف এর পনেরটি صيغه এর কোনটি مصدر থেকে তৈরী করা হয়।

১২। ماضي معروف এর অন্যান্য صيغه কিভাবে তৈরী করা হয় ?

১৩। ماضي معروف واحد مذكر এর শেষে কি যোগ করে ماضي معروف এর অন্যান্য صيغه তৈরী করা হয় ?

১৪। ماضي معروف واحد مذكر غائب এর শেষে فاعل এর বিভিন্ন আলামত কেন যোগ করা হয়?

১৫। ماضي مجهول واحد مذكر غائب কোথেকে তৈরী করা হয় ?

১৬। مضارع معروف কোথেকে তৈরী করা হয় ?

১৭। مضارع مجهول কোথেকে তৈরী করা হয় ?

১৮। أمر কোথেকে তৈরী করা হয় ?

তুমি যদি ইলমের জন্য তোমার সর্বস্ব দান করো তাহলে ইলম তোমাকে সামান্য কিছু দান করবে। আর ইলম বড় গায়রতওয়ালা, তাই ইলম কারো দুয়ারে আসে না, বরং ইলমের দুয়ারে সবাইকে আসতে হয়।

– ইমাম মালিক (রহঃ)

# عَلاَمَاتُ الفَاعِلِ فِي صِيَغِ المَاضِي

## মাযীর বিভিন্ন ছীগায় ফায়েলের আলামত

একথা তুমি জেনে এসেছো যে,.واحد مذكر غائب ماضي معروف এর শেষে فاعل এর লিংগ, বচন ও পুরুষের বিভিন্ন আলামত যুক্ত হয় এবং এভাবে ماضي معروف এর মোট পনেরটি صيغه তৈরী হয়। এখন আমরা এখানে সেই আলামতগুলো তোমার সামনে তুলে ধরবো।

| | |
|---|---|
| فَعَلَ (واحد مذكر غائب) | এই ফেয়েলের মাঝে বিদ্যমান هو যমীর হলো فاعل – এখানের ফায়েলের লিংগ, বচন ও পুরুষের কোন আলামত নেই। |
| فَعَلَتْ (واحد مؤنث غائب) | ت সাকিন হলো ফায়েল مؤنث হওয়ার আলামত। এই ফেয়েলের মাঝে বিদ্যমান هي যমীর হলো فاعل |
| فَعَلْتَ (واحد مذكر حاضر) | লামকে সাকিন করে মাফতূহ ت যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল واحد مذكر حاضر হওয়ার আলামত। |
| فَعَلْتِ (واحد مؤنث حاضر) | লামকে সাকিন করে মাকসূর ت যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল واحد مذكر حاضر হওয়ার আলামত। |
| فَعَلْتُ (واحد متكلم) | লামকে সাকিন করে মাযমূম তা যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর |

এবং ফায়েল واحد متكلم হওয়ার আলামত।

فَعَلُوْا (جمع مذكر غائب) লামকে মাযমূম করে ওয়াও যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল جمع مذكر غائب হওয়ার আলামত।

فَعَلْنَ (جمع مؤنث غائب) লামকে সাকিন করে মাফতূহ নূন যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল جمع مؤنث غائب হওয়ার আলামত।

فَعَلْتُمْ (جمع مذكر حاضر) লামকে সাকিন করে تم যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল جمع مذكرحاضر হওয়ার আলামত।

فَعَلْتُنَّ (جمع مؤنث حاضر) লামকে সাকিন করে تن যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল جمع مؤنث حاضر হওয়ার আলামত।

فَعَلْنَا (جمع متكلم) লামকে সাকিন করে نا যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল جمع متكلم হওয়ার আলামত।

فَعَلَا (تثنية مذكر غائب) লামকে মাফতূহ করে আলিফ যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল تثنيه مذكر غائب হওয়ার

আলামত।

فَعَلَتَا (تثنية مؤنث غائب) লামকে মাফতূহ্ করে تَا যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল تثنية مؤنث غائب হওয়ার আলামত।

فَعَلْتُمَا (تثنية مذكر و مؤنث حاضر) লামকে সাকিন করে تما যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং ফায়েল تثنيه مذكر و مؤنث حاضر হওয়ার আলামত্। (সুতরাং تما হচ্ছে দু'টি ছীগার আলামত।)

فَعَلْنَا (تثنية متكلم) লামকে সাকিন করে نا যোগ করা হয়েছে। এটা فاعل এর যামীর এবং
فاعل তাসনিয়া মুতাকাল্লিম হওয়ার আলামত।

## অনুশীলনী

১। অতি দ্রুত বলে যাও।

## নমুনা

فَعَلَ (সে করেছে বা করল।) ফায়েলের লিংগ, বচন ও পুরুষের কোন আলামত নেই। ফেয়েলের মাঝে বিদ্যমান هو যামীর হচ্ছে ফায়েল।

فَعَلَتْ (সে করেছে বা করল।) সাকিন তা হলো ফায়েল واحد مؤنث غائب হওয়ার আলামত। ফেয়েলের মাঝে বিদ্যমান هي যামীর হচ্ছে ফায়েল।

فَعَلْتَ (তুমি করেছো বা করলে।) মাফতু ت হলো ফায়েল واحد مذكر حاضر হওয়ার আলামত এবং ফায়েলের যামীর।

فَعَلْتُ - فَعَلُوا - فَعَلْتِ - فَعَلَتْ - فَعَلَا - فَعَلْنَ - فَعَلْتُنَّ - فَعَلْتَا -
فَعَلْنَا - فَعَلْتُمْ- فَعَلْتُمَا

২। فاعل এর লিংগ, বচন ও পুরুষের আলামত ও যামীরগুলোর পরিচয় অতি দ্রুত বলে যাও।

تُ - نَ - و - نَ - تَ - نَا - تُمْ - تِ - تُنَّ - نَا - تُمَا - ا - تَا

৩। অনুশীলন – ১ এর নমুনা হিসাবে অতি দ্রুত বলে যাও।

ذَهَبُوا - قُلْتُمْ- شَكَرْنَا - تَعَلَّمَ - سَافَرْتُنَّ - اِبْتَسَمَتْ - سَمِعْنَ - تَصَدَّقَا
رَجَعْتِ - صَلَّيْتُ - أَخْرَجَتَا

৪। নীচের প্রতিটি মাছদার থেকে প্রথমে ماضي معروف واحد مذكر غائب -এর ফেয়েল তৈরী করো, অতঃপর ماضي معروف এর পূর্ণ ক্রিয়ামালা মুখস্থ করো।

الذَّهَابُ - الكِتَابَةُ - النَّصْرُ - الفَتْحُ - الضَرْبُ - النُّزول - الشُّكْر - المَعْرِفَةُ -
السُّؤَالُ - السَّمْعُ - الشُّرْبُ - الإِكْرامُ - التَّعلِيمُ - التَّصَدُّقُ - الاِقْتِرابُ

তুমি যদি তিনটি কাজ করো – মোতালাআ করে সবকে বসো, উস্তাদের প্রতিটি কথা পূর্ণ মনোযোগের সাথে শোনো এবং সবকের তাকরার করো তাহলে আমি নিশ্চয়তা দিচ্ছি, ইনশাআল্লাহ তুমি ইলম হাছিল করতে পারবে।

– হাকীমুল উম্মত হযরত থানবী (রহঃ)

# كيف يبنى الماضي المجهول؟

## মাযী মাজহূল বানানোর নিয়ম

ماضي معروف ও مجهول এর পরিচয় তুমি আগেই জেনেছো এবং معروف ماضي مجهول এর سلسله الافعال বা ক্রিয়ামালাও তোমার মুখস্থ হয়েছে। এবার তৈরী করার নিয়ম শোনো।

ماضي مجهول واحد مذكر صيغه থেকে এর ماضي معروف واحد مذكر غائب غائب এর صيغه তৈরী হবে। নিয়ম এই –

فعل এর প্রথম হরফে যাম্মা এবং দ্বিতীয় হরফে কাসরা দাও। এখন কি হলো? فعل থেকে فعل হলো। এটাই হলো ماضي مجهول واحد مذكر غائب এর صيغه

এখন ماضي مجهول এর অন্যান্য صيغه তৈরী করতে হলে فعل এর শেষে نائب الفاعل এর বিভিন্ন আলামত ও যামীর যোগ করো, যেমন ماضي معروف واحد مذكر غائب এর শেষে যোগ করেছিলে। পরবর্তী পৃষ্ঠায় প্রদত্ত নকশাটি দেখলেই বিষয়টি তুমি বুঝতে পারবে।

## سلسلة الماضي المثبت المجهول

| | | | | |
|---|---|---|---|---|
| فُعِلَ<br>فُعِلَتْ | তাকে করা হয়েছে বা করা হল। | واحد | مذكر<br>مؤنث | غائب |
| فُعِلْتَ<br>فُعِلْتِ | তোমাকে করা হয়েছে বা করা হল। | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| فُعِلْتُ | আমাকে করা হয়েছে বা করা হল। | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| فُعِلُوا<br>فُعِلْنَ | তাদের (সকল)-কে করা হয়েছে বা করা হল। | جمع | مذكر<br>مؤنث | غائب |
| فُعِلْتُمْ<br>فُعِلْتُنَّ | তোমাদের (সকল)-কে করা হয়েছে বা করা হল। | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| فُعِلْنَا | আমাদের (সকল)-কে করা হয়েছে বা করা হল। | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| فُعِلَا<br>فُعِلَتَا | তাদের (দু'জন)-কে করা হয়েছে বা করা হল। | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| فُعِلْتُمَا<br>فُعِلْتُمَا | তোমাদের (দু'জন)-কে করা হয়েছে বা করা হল। | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| فُعِلْنَا | আমাদের (দু'জন)-কে করা হয়েছে বা করা হল। | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## অনুশীলনী

১। নীচের ক্রিয়ামালাতে ফেয়েলের শেষে যুক্ত আলামতগুলো দ্রুত বলে যাও।

فُعِلَ - فُعِلَتْ - فُعِلْتَ - فُعِلْتِ - فُعِلْتُ

فُعِلُوا - فُعِلْنَ - فُعِلْتُمْ - فُعِلْتُنَّ - فُعِلْنا

فُعِلَا - فُعِلَتَا - فُعِلْتُمَا - فُعِلْتُمَا - فُعِلْنَا

২। নীচে ফেয়েলগুলোর শেষে যুক্ত আলামতগুলো দ্রুত বলে যাও।

نُصِرُوا - سُئِلْتَ - قُتِلَتْ - أُخِذْتُمْ - نُصِرْتُنَّ - قُطِعَا - سُئِلَتَا - ظُلِمْنَا

৩। প্রথমে ماضي معروف واحد مذكر غائب থেকে ماضي مجهول واحد مذكر غائب তৈরী করো। অতঃপর ماضي مجهول এর পূর্ণ ক্রিয়ামালা মুখস্থ করো।

نَصَرَ - قَتَلَ - تَرَكَ - سَأَلَ - ظَلَمَ - بَعَثَ - مَنَعَ - حَمِدَ - حَفِظَ - ضَرَبَ - أَكْرَمَ - عَلَّمَ -

### একটি জরুরী কথা

مفعول به দাবী করা না করা হিসাবে ফেয়েল দুই প্রকার- لازم ও متعدي

لازم ঐ ফেয়েলকে বলে যা নিজের فاعل কে নিয়েই সন্তুষ্ট থাকে, কোন مفعول به দাবী করে না। যেমন -

ذَهَبَ مَاجِدٌ - جَلَسَ أَخُوه - سَقَطَ الْحَبْرُ - غَرَبَتِ الشمسُ

বাংলায় এগুলোকে আমরা অকর্মক ক্রিয়া বলতে পারি।

متعدي ঐ ফেয়েলকে বলে যা নিজের فاعل কে নিয়ে সন্তুষ্ট নয়, বরং এক বা একাধিক مفعول به দাবী করে। যেমন -

قَرَأَ خالِدٌ كتابًا - أَلْبَسَتْ فاطِمَةُ وَلَدَها لِباسًا - شَرِبَ راشِدٌ ماءً

বাংলায় এগুলোকে আমরা সকর্মক ক্রিয়া বলতে পারি।

মনে রেখো , مجهول এর ফেয়েল শুধু متعدي থেকে তৈরী হয়, لازم থেকে তৈরী হয় না।

৪। নীচের ফেয়েলগুলোর পরিচয় দ্রুত বলে যাও।

## নমুনা

ذَهَبْتُمْ ماضي معروف جمع مذكر حاضر

قُتِلَا ماضي مجهول تثنيه مذكر غائب

نُصِرَتْ - جَمَعْتُ - قَرَأْتُنَّ - مَا شَرِبُوا - ما سَمِعْنَ - ظُلِمْنا - ما مُنِعْتُمْ
تَعَلَّمْتُمْ - سَلَّمْنَا - ما سَافَرُوَا - ما أَكَلْنا - ظُلِمْتُما - جُمِعُوا - ما ذُبِحَتْ

## প্রশ্নমালা

১। ماضي مجهول واحد مذكر غائب এর ফেয়েল কোন ফেয়েল থেকে তৈরী করা হয় ?

২। ماضي معروف واحد مذكر غائب থেকে ماضي مجهول এর কোন ছীগা তৈরী করা হয় ?

৩। ماضي مجهول এর অন্যান্য صيغه কিভাবে তৈরী করা হয় ?

৪। ماضي مجهول বানানোর নিয়ম কি ?

৫। কোন ফেয়েল সংখ্যায় বেশী, مجهول না معروف ? এবং কেন ?

৬। فعل معروف কি শুধু مصدر متعدي থেকে তৈরী হয় ?

৭। فعل معروف কি শুধু مصدر لازم থেকে তৈরী হয় ?

৮। فعل مجهول কি শুধু فعل متعدي থেকে তৈরী হয় ?

৯। نصرتم এই ছীগায় تم যামীরটি কি فاعل এর না مفعول এর ?

১০। نصرتم এই ছীগায় تم যামীরটি فاعل এর না مفعول به এর ? পরিভাষায় এটাকে কি বলে ?

১১। ماضي معروف ও ماضي مجهول এর বিভিন্ন ছীগার আলামত কি ভিন্ন না অভিন্ন ?

# كيف يُبْنَى الفِعْلُ المُضَارِعُ ؟

## ফেয়েলে মুযারে বানানোর নিয়ম

আগেই তুমি জেনেছো যে, فعل ماضي অতীতকাল প্রকাশ করে আর فعل مضارع বর্তমানকাল বা ভবিষ্যৎকাল প্রকাশ করে। অর্থাৎ অবস্থা ভেদে একই ফেয়েল কখনো বর্তমান কাল বোঝায় আবার কখনো ভবিষ্যৎ কাল বোঝায় , যেমন– يَقْرَأُ راشِدٌ الآن (রাশেদ এখন পড়ছে। ) এবং يَقْرَأُ راشِدٌ بعدَ قليلٍ (রাশেদ একটু পরে পড়বে। )

এখন আমরা فعل مضارع বানানোর নিয়ম আলোচনা করবো। তুমি জানো যে, فعل مضارع معروف এর ছীগা واحد مذكر غائب ماضي معروف থেকে তৈরী হয়। এবার শোনো কিভাবে তা তৈরী হয় ?

واحد مذكر غائب ماضي معروف এর ছীগা فعل এর প্রথম হরফকে সাকিন করো অতঃপর শুরুতে أتين এই চার হরফের কোন একটি হরফ যোগ করো এবং শেষ হরফে ضمه দাও। এখন مضارع معروف এর ফেয়েল হয়ে গেলো।

أتين এই চার হরফকে أحرف المضارعة বলে। হরফগুলো প্রয়োগের নিয়ম এই–

ي আসে চার ছীগার শুরুতে। যথা –

১। واحد مذكر غائب　২। تثنيه مذكر غائب

৩। جمع مذكر غائب　৪। جمع مؤنث غائب

ت আসে আট ছীগার শুরুতে। যথা –

১। واحد مؤنث غائب　২। واحد مذكر حاضر　৩। واحد مؤنث حاضر

৪। واحد مؤنث غائب　৫। جمع مذكر حاضر　৬। جمع مؤنث حاضرا

৭। تثنيه مذكر حاضر　৮। تثنية مؤنث حاضر

أ হরফটি আসে একটি ছীগার শুরুতে, অর্থাৎ – ( مذكر و مؤنث ) واحد متكلم

ن হরফটি আসে শুধু – تثنيه متكلم ও جمع متكلم এর শুরুতে।

# سلسلة المضارع

## মুযারে-এর ক্রিয়ামালা

ماضي معروف ও ماضي مجهول এর ক্রিয়ামালায় যেমন পনেরটি করে صيغه ছিলো তেমনি مضارع معروف ও مضارع مجهول এর ক্রিয়ামালায়ও পনেরটি করে صيغه রয়েছে। واحد এর পাঁচটি, جمع এর পাঁচটি, এবং تثنيه এর পাঁচটি।

নীচে প্রথমে আমরা مضارع معروف এর ক্রিয়ামালা এবং তারপর مضارع مجهول এর ক্রিয়ামালা পেশ করছি। তবে ماضي معروف ও ماضي مجهول এর মত مضارع এর ক্ষেত্রেও শুধু ميزان এর سلسلة الأفعال পেশ করা হবে। সেটার উপর ভিত্তি করে তুমি বিভিন্ন موزون এর سلسله المضارع তৈরী করে নিতে পারবে।

---

তালিবুল ইলমের কর্তব্য হলো–

○ কলবকে সমস্ত মন্দ স্বভাব থেকে পাক পবিত্র করা। কেননা কলব হচ্ছে ইলমের ভাণ্ডার।

○ চিন্তাকে বিক্ষিপ্ত করে, এমন সকল সম্পর্ক কর্তন করা। কেননা চিন্তার একাগ্রতা ছাড়া ইলম অর্জন করা সম্ভব নয়।

○ রোগী নিজেকে যেভাবে চিকিৎসকের হাতে অর্পণ করে সেভাবে নিজেকে উস্তাদের হাতে অর্পণ করা এবং বিনয়ের সাথে তাঁর কথা মেনে চলা।

–আল্লামা ইবনুল জাওযী (রহঃ)

## سلسلة المضارع المعروف

| | | | | |
|---|---|---|---|---|
| يَفْعَلُ<br>تَفْعَلُ | সে করবে, করছে, করে | واحد | مذكر<br>مؤنث | غائب |
| تَفْعَلُ<br>تَفْعَلِيْنَ | তুমি করবে, করছো, করো | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| اَفْعَلُ | আমি করবো, করছি, করি | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| يَفْعَلُون<br>يَفْعَلْنَ | তারা (সকলে) করবে, করছে, করে। | جمع | مذكر<br>مؤنث | غائب |
| تَفْعَلُونَ<br>تَفْعَلْنَ | তোমরা (সকলে) করবে, করছো, করো | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| نَفْعَلُ | আমরা (সকলে) করবো, করছি, করি | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| يَفْعَلانِ<br>تَفْعَلانِ | তারা (দু'জন) করবে, করছে, করে | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| تَفْعَلانِ<br>تَفْعَلانِ | তোমরা (দু'জন) করবে, করছো, করো | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| نَفْعَلُ | আমরা (দু'জন) করবো, করছি, করি | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## অনুশীলনী

১। প্রতিটি ছীগার পরিচয় দ্রুত বলে যাও।

### নমুনা

نَفْعَلُ (আমরা দু'জন বা আমরা সকলে করবো, করছি, করি।)

تثنيه مذكر و مؤنث متكلم এবং جمع مذكر و مؤنث متكلم

يَفْعَلُون جمع مذكر غائب (তারা সকলে করবে, করছে, করে।)

تَفْعَلُ - يَفْعَلْنَ - أَفْعَلُ - تَفْعَلِينَ - تَفْعَلانِ - يَفْعلان - تَفْعَلْنَ

২। নীচের موزون গুলোর سلسلة الافعال মুখস্থ করো।

يَكتُب - ينصُر - يجلِس - يفتَح - يذهب - يَعرِف - يشرَب - يَسْمَعُ - يَسْأَلُ

يَذبَحُ - يقتُل - يخرُج - يُرْسِلُ - يُعَلِّمُ - يَسْتَعْمِلُ - يَتَصَدَّقُ

৩। অতিদ্রুত ছীগাগুলোর পরিচয় বলে যাও।

يَنْصُرن - نَسْمع - تَشْرَبون - تَقْرَئْنَ - تَكْتُبُ - تَسْأَلْنَ - يَضْربون - أَنصر -

يَفتَح - تَغْسِلون - تَعْرِفين - يَذْهَبْنَ - يَضْحَكانِ - تَغسِلان - يَسْمَعون -

يُرْسِلان - يُعَلِّمون - تَنَوَّرَتْ - يُسافِرْنَ - تَقْتَرِبُ - يُجاهِدون

৪। প্রতিটি শিরোনামের বিপরীতে مضارع معروف এর পাঁচটি করে صيغه বলো।

| | | |
|---|---|---|
| ৩। تثنيه مذكر حاضر | ২। واحد متكلم | ১। جمع مذكر حاضر |
| ৬। تثنيه مؤنث غائب | ৫। جمع مؤنث غائب | ৪। جمع متكلم |
| ৯। واحد مؤنث حاضر | ৮। تثنيه حاضر | ৭। جمع مذكر غائب |

৫। নীচের প্রতিটি ميزان এর একটি করে موزون বলো এবং তার পরিচয় বলো।

### নমুনা

فَعَلْتَ صَدَقْتَ (তুমি সত্য বলেছো বা বললে) ماضي مثبت معروف

واحد مذكر حاضر

فُعِلَتْ نُصِرَتْ (তাকে সাহায্য করা হয়েছে বা করা হলো।)

ماضي مثبت مجهول واحد مؤنث غائب

يَفْعَلْنَ يَسْأَلْنَ (তারা প্রশ্ন করবে বা করছে বা করে।)

مضارع مثبت معروف جمع مؤنث غائب

فَعَلْتُ - فُعِلُوا - نَفْعَلُ - فَعَلْتُمْ - يُفْعلانِ - فُعِلْتُنَّ - تَفْعَلْنَ - فَعَلْنَا

# كيف يبنى المضارع المجهول

## মুযারে মাজহূল বানানোর নিয়ম

مضارع مجهول বানানো খুবই সহজ। এটা তৈরী হবে مضارع معروف থেকে।

প্রথমে علامة مضارع কে ضمه দান করো এবং শেষ হরফের আগের হরফটিকে فتحه দান করো। ব্যস, مضارع مجهول হয়ে গেলো। যেমন –

يَنْصُرُ থেকে يُنْصَرُ

يَضْرِبُ থেকে يُضْرَبُ

يَحْفَظُ থেকে يُحْفَظُ ইত্যাদি।

পরবর্তী পৃষ্ঠায় مضارع مجهول এর পূর্ণ سلسلة الأفعال পেশ করা হলো। ভালোভাবে মুখস্থ করে নাও। মনে রাখতে হবে, لازم থেকে সাধারণত فعل مجهول তৈরী হয় না। বরং فعل معروف থেকে তৈরী হয়।

আরেকটা বিষয় লক্ষ্য করে দেখো, مضارع معروف এর আইন কালিমায় বিভিন্নহরকত হয় যেমন, يَنْصُرُ، يَفْتَحُ، يَضْرِبُ কিন্তু مضارع مجهول এর আইন কালিমা শুধু মাফতূহ হয়। যেমন يُنْصَرُ، يُضْرَبُ، يُفْتَحُ ও يُحْفَظُ

দ্বীনের খেদমতের নিয়তে বাংলা ভাষা চর্চা করা এবং বাংলা সাহিত্যে অত্যন্ত পারদর্শী হওয়া প্রত্যেক তালিবে ইলমের অবশ্য কর্তব্য।

তবে অবশ্যই তা উস্তাদের তত্ত্বাবধানে করতে হবে। অন্যথায় কল্যাণের পরিবর্তে অকল্যাণের আশংকা রয়েছে।

## سلسلة المضارع المجهول

| | | | | |
|---|---|---|---|---|
| يُفْعَلُ<br>تُفْعَلُ | তাকে করা হবে, হচ্ছে, হয় | واحد | مذكر<br>مؤنث | غائب |
| تُفْعَلُ<br>تُفْعَلِينَ | তোমাকে করা হবে, হচ্ছে, হয় | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| أُفْعَلُ | আমাকে করা হবে, হচ্ছে, হয় | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| يُفْعَلُونَ<br>يُفْعَلْنَ | তাদের (সকল)-কে করা হবে, হচ্ছে, হয় | جمع | مذكر<br>مؤنث | غائب |
| تُفْعَلُونَ<br>تُفْعَلْنَ | তোমাদের (সকল)-কে করা হবে, হচ্ছে, হয় | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| نُفْعَلُ | আমাদের (সকল)-কে করা হবে, হচ্ছে, হয় | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| يُفْعَلَانِ<br>تُفْعَلَانِ | তাদের (দু' জন)-কে করা হবে, হচ্ছে, হয় | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| تُفْعَلَانِ<br>تُفْعَلَانِ | তোমাদের (দু' জন)-কে করা হবে, হচ্ছে, হয় | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| نُفْعَلُ | আমাদের (দু' জন)-কে করা হবে হচ্ছে হয় | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## অনুশীলনী

১। প্রতিটি ছীগার পরিচয় দ্রুত বলে যাও।

### নমুনা

يُفْعَلُ (তাকে করা হবে বা করা হচ্ছে বা করা হয়।) مضارع مجهول واحد مذكر غائب

فَعَلُوا (তারা করেছে বা করলো।) ماضي معروف جمع مذكر غائب

يَفْعَلْنَ (তারা করবে বা করছে বা করে।) مضارع معروف جمع مؤنث غائب

فُعِلْتُ (আমাকে করা হয়েছে বা হলো।) ماضي مجهول واحد متكلم

يَفْعَلْنَ - فُعِلْتُمْ - تَفْعَلِيْنَ - أُفْعَلُ - تَفْعَلُ - فَعَلْتُنَّ - تَفْعَلْنَ - تُفْعَلانِ

২। নীচের ফেয়েলগুলোর পূর্ণ ক্রিয়ামালা মুখস্থ করো।

يُنْصَرُ - يُسْأَلُ - يُعْبَدُ - يُعْرَفُ - يُفْتَحُ - يُحْمَدُ - يُضْرَبُ - يُشْكَرُ - يُقْطَعُ
يُظْلَمُ - يُرْسَلُ - يُعَلَّمُ - يُسْتَعْمَلُ

৩। অতিদ্রুত নীচের ফেয়েলগুলোর পরিচয় বলো।

### নমুনা

يُنْصَرُ (তাকে সাহায্য করা হবে বা করা হচ্ছে বা করা হয়।) مضارع مجهول واحد مذكر غائب

تُسْأَلُونَ - يَعْرِفَانِ - تَغْسِلُ - يَحْفَظْنَ - يُشْرَبُ - نَحْمَدُ - تَضْرِبَانِ - يُعْبَدُ
يَشْكُرُوْنَ - يُرْسَلْنَ - تَعْلَمِيْنَ - تُسْتَعْمَلُ

৪। প্রতিটি ميزان এর একটি করে موزون বলো এবং তার পরিচয় পেশ করো।

### নমুনা

يَفْعَلُوْنَ يَفْتَحُوْنَ (তারা খুলবে বা খুলছে বা খোলে।) مضارع مثبت

معروف جمع مذكر غائب

( তাদের দু'জনকে হত্যা করা হয়েছে বা করা হলো। ) قُتِلَا فُعِلَا

ماضي مثبت مجهول تثنيه مذكر غائب

( আমাদেরকে প্রশ্ন করা হবে বা করা হচ্ছে বা করা হয়। ) نُسْأَلُ نُفْعَلُ

مضارع مثبت مجهول جمع و تثنية متكلم

فُعِلَا - أَفْعَلُ - فُعِلُوا - يُفْعَلُ - فَعَلْتُمْ - نَفْعَلُ - فَعَلَتْ - تُفْعَلُونَ -
يُفْعَلَانِ - فَعَلْنَ - فَعَلْنَا - تُفْعَلُ

## প্রশ্নমালা

১। مضارع معروف কে কোন ফেয়েল হতে এবং مضارع مجهول কে কোন ফেয়েল হতে তৈরী করা হয় ?

২। مضارع معروف তৈরী করার নিয়ম বলো।

৩। مضارع معروف তৈরী করতে হলে ماضي معروف واحد مذكر غائب এর কোন হরফকে সাকিন করতে হবে ?

৪। أَحْرُفُ الْمُضَارَعَةِ কি কি ?

৫। এই হরফগুলোর কোনটি সর্বাধিক এবং কোনটি সর্বনিম্ন পরিমাণে ব্যবহৃত হয় ?

৬। ي কয়টি صيغه এর শুরুতে ব্যবহৃত হয় এবং সেগুলো কি কি ?

৭। ن কোন صيغه এর শুরুতে ব্যবহৃত হয় ?

৮। ت কয়টি صيغه এর শুরুতে ব্যবহৃত হয় এবং সেগুলো কি কি ?

৯। أ কোন صيغه এর শুরুতে ব্যবহৃত হয় ?

১০। مضارع এর কোন কোন فعل একাধিক ছীগার জন্য ব্যবহৃত হয় ?

১১। مضارع এর কোন কোন فعل দু'টি ছীগার জন্য ব্যবহৃত হয় ?

১২। مضارع এর কোন فعل টি মোট তিনটি صيغه এর জন্য ব্যবহৃত হয়?

১৩। مضارع-এর কোন فعل টি মোট চার ছীগার জন্য ব্যবহৃত হয় এবং সেগুলো কি কি ?

১৪। مضارع এর কোন কোন ফেয়েলের শেষে فاعل এর কোন আলামত যোগ হয় না ?

১৫। مضارع এর কোন কোন ফেয়েলের শেষে فاعل এর আলামত যোগ হয় ?

১৬। نُونُ الاعرابِ কাকে বলে এবং তা কোন কোন ফেয়েলের শেষে যুক্ত হয় ?

১৭। نون الاعراب কখন মাফতূহ এবং কখন মাকসূর হয় ?

১৮। يفعلن ও تفعلن এ দু'টি صيغه এর نون এর পরিচয় কি ?

১৯। يفعلون এখানে واو কিসের আলামত ? এটা ইসম না হরফ ?

২০। يفعلان এখানে الف কিসের আলামত ? এটা হরফ না ইসম ?

২১। تفعلين এখানে ي কিসের আলামত ? এটা হরফ না ইসম ?

২২। مضارع مجهول বানানোর নিয়ম কি এবং معروف ও مجهول এর আলামতে মুযারের মাঝে পার্থক্য কি ?

২৩। مضارع এর معروف ও مجهول এর ছীগা দু'টির মাঝে কয়টি পার্থক্য ও কি কি ?

উস্তাদ পরম্পরায় ছাহাবা কেরামের মাধ্যমে একজন তালিবে ইলমের সিলসিলা যুক্ত হয়েছে রাসূলুল্লাহ ছল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সঙ্গে এবং তাঁর মাধ্যমে স্বয়ং আল্লাহ রাব্বুল আলামীনের সঙ্গে। সুতরাং অন্য কোন পরিচয় এবং অন্য কোন সনদের প্রযোজন নেই একজন তালিবে ইলমের। কেননা স্বয়ং আল্লাহ তার রিযিকের এবং তার ইজ্জতের যিম্মাদার।

# أَحْوالُ عَيْنِ الماضِي وَ المُضارِعِ

## মাযী ও মুযারের আইন কালিমার হরকতের অবস্থা

ماضي ও مضارع তৈরী করার নিয়ম তুমি শিখেছো, তাতে একটা বিষয় নিশ্চয় লক্ষ্য করেছো যে, ماضي معروف এর আইন কালিমা কখনো মাফতূহ, কখনো মাকসূর এবং কখনো মাযমূম হয়ে থাকে। যেমন –

كَتَبَ ( عَلٰى وَزْنِ ) فَعَلَ

سَمِعَ ( عَلٰى وَزْنِ ) فَعِلَ

كَثُرَ ( عَلٰى وَزْنِ ) فَعُلَ

তদ্রূপ مضارع معروف এর আইন কালিমাও কখনো মাফতূহ, কখনো মাকসূর, এবং কখনো মাযমূম হয়ে থাকে। যেমন –

يَفْتَحُ ( عَلٰى وَزْنِ ) يَفْعَلُ

يَضْرِبُ (عَلٰى وَزْنِ ) يَفْعِلُ

يَنْصُرُ ( عَلٰى وَزْنِ ) يَفْعُلُ

তবে ماضي مجهول এর আইন কালিমা একই অবস্থায় থাকে, অর্থাৎ সর্বদা مجرور হয়। যেমন –

نُصِرَ و سُمِعَ ( على وزن ) فُعِلَ

তদ্রূপ مضارع مجهول এর আইন কালিমা একই অবস্থায় থাকে, অর্থাৎ সর্বদা مفتوح হয়। যেমন –

يُنْصَرُ و يُسْمَعُ و يُفْتَحُ و يُضْرَبُ ( على وزن ) يُفْعَلُ

# فعل ماضي بعيد

## দূর অতীতকালীন ক্রিয়া

ক্রিয়াটি দূর অতীতকালে ঘটেছে, একথা বোঝানোর জন্য ماضي এর শুরুতে كنت - كانت - كان ইত্যাদি ব্যবহার করা হয়। তবে ماضي এর ছীগাটি যেরূপ হবে الكون মাছদার থেকে নির্গত ছীগাটিও অনুরূপ হবে। যেমন –

| | |
|---|---|
| كَانَ ضَرَبَ - كَانَتْ ضَرَبَتْ | সে প্রহার করেছিলো। |
| كُنْتَ ضَرَبْتَ - كُنْتِ ضَرَبْتِ | তুমি প্রহার করেছিলে। |
| كُنْتُ ضَرَبْتُ | আমি প্রহার করেছিলাম। |
| كَانُوا ضَرَبُوا - كُنَّ ضَرَبْنَ | তারা (সকলে) প্রহার করেছিলো। |
| كُنْتُمْ ضَرَبْتُمْ - كُنْتُنَّ ضَرَبْتُنَّ | তোমরা (সকলে) প্রহার করেছিলে। |
| كُنَّا ضَرَبْنَا | আমরা (সকলে) প্রহার করেছিলাম |
| كَانَا ضَرَبَا - كَانَتَا ضَرَبَتَا | তারা (দু'জন) প্রহার করেছিলো। |
| كُنْتُمَا ضَرَبْتُمَا - كنتما ضَرَبْتُمَا | তোমরা (দু'জন) প্রহার করেছিলে। |

বিভিন্ন ফেয়েল থেকে ماضي بعيد معروف এর পূর্ণ ক্রিয়ামালা মুখস্থ করো।

নীচে فعل ماضي بعيد مجهول এর ক্রিয়ামালা মুখস্থ করো।

| | |
|---|---|
| كَانَ ضُرِبَ - كَانَتْ ضُرِبَتْ | তাকে প্রহার করা হয়েছিল। |

মোম যেমন সারা রাত গলে গলে শেষ হয়ে যায়, তোমার আমার জীবনও তেমনি শেষ হয়ে চলেছে। এ সময় তুমি কখনো আর ফিরে পাবে না। কিন্তু ইলমের জন্য যে মেহনত ও সাধনা করবে তার সুফল তোমার হাতে থেকে যাবে।

–হযরত হাসান বাছরী (রহঃ)

# فعل ماضي استمراري

## ঘটমান অতীত ক্রিয়া

ماضي استمراري একথা বোঝায় যে, ফেয়েলটি অতীতকালে বারবার ঘটতো বা ঘটছিলো। مضارع এর ফেয়েলগুলোর শুরুতে - كان - كانت - كنت - كنت ইত্যাদি ফেয়েল যোগ করলে فعل ماضي استمراري তৈরী হয়। তবে আশা করি একথা তুমি অবশ্যই বুঝতে পেরেছো যে, الكون মাছদার থেকে নির্গত ফেয়েলটির লিংগ ও বচন পরবর্তী مضارع এর অনুরূপ হবে। যেমন -

كانَ يَضْرِبُ - كانَتْ تَضْرِبُ সে প্রহার করতো।

বিভিন্ন ফেয়েল থেকে ماضي استمراري معروف و مجهول এর পূর্ণ ক্রিয়ামালা মুখস্থ করো।

### অনুশীলনী

১। নীচের ফেয়েলগুলোর অর্থ দ্রুত বলে যাও।

كنتُمْ ذَهَبْتُم - كانَ يُعْرَفُ - كُنَّ سَأَلْنَ - كنتُ أُنْصَرُ - كانا يَعْرِفَانِ

كُنَّا شَرِبْنَا - كانُوا سُئِلُوا - كانَتْ مُنِعَتْ - كنتُنَّ تَسْمَعْنَ - كُنْتَ تَحْمَدُ

২। দ্রুত আরবীতে বলে যাও।

আমাকে প্রশ্ন করা হতো । তুমি খেলা করতে । তারা (সকলে) সাহায্য করতো। সে পড়তো । তাদেরকে নিষেধ করা হয়েছিলো । তুমি চিনতে না । তোমরা সফর করতে । আমাদের প্রতি জুলুম করা হয়েছে। তারা পান করবে। তোমাদেরকে হেফাজত করা হবে।

৩। নীচের ফেয়েলগুলোর শুরুতে كان - كانت ইত্যাদি ফেয়েল যোগ করো এবং ছীগাগুলোর পরিচয় বলো।

... شَرِبَتْ ... يَشْكُرُون ... يُظْلَم ... مُنِعْنَ ... يَسْأَلْنَ ...أُرْسِلُوا ... يَنَامُ

## নমুনা

كنتَ شَرِبْتَ । তুমি পান করেছিলে ماضي بعيد معروف واحد مذكر حاضر

## প্রশ্নমালা

১। ماضي استمراري কাকে বলে ?

২। ماضي بعيد কাকে বলে ?

৩। ماضي مطلق ও ماضي بعيد এর মাঝে অর্থগত পার্থক্য কি ? এবং গঠনগত পার্থক্য কি ?

৪। বাংলায় ماضي استمراري এর তরজমা কি হবে ?

৫। যে ماضي একথা বোঝায় যে, فعل টি অতীতকালে বারংবার ঘটেছে তাকে কি বলে ?

৬। যে ماضي শুধু একথা বোঝায় যে, فعل টি অতীতকালে ঘটেছে তাকে কি বলে ?

৭। যে ماضي একথা বোঝায় যে, فعل টি দূর অতীতকালে ঘটেছে তাকে কি বলে ?

৮। ماضي بعيد কোন কোন فعل এর সমন্বয়ে ঘটিত ?

৯। ماضي استمراري কোন কোন فعل এর সমন্বয়ে ঘটিত ?

১০। ماضي بعيد তৈরী করতে হলে কার শুরুতে كانت - كان ইত্যাদি যোগ করতে হয় ?

১১। ماضي استمراري তৈরী করতে হলে কার শুরুতে كانت - كان ইত্যাদি যোগ করতে হয় ?

১২। ماضي بعيد ও ماضي استمراي এর উভয় ফেয়েলের মাঝে কোন কোন বিষয়ে অভিন্নতা জরুরী ?

# إعراب الفعل المضارع

## ফেয়েলে মোযারের অন্ত্য পরিবর্তন

কয়েকটি হরফ فعل مضارع এর শেষে পরিবর্তন ঘটায় একথা তুমি الطريق إلى العربيه কিতাবে পড়েছো। যেমন لَمْ হরফটি فعل مضارع এর শুরুতে এসে তার শেষে জযম দান করে এবং نُوْنُ الاعـرابِ যুক্ত সাতটি صيغه থেকে نون الاعـرابِ ফেলে দেয় , কিন্তু نُوْنُ الجَمْعِ المُؤَنَّثِ কে বহাল রাখে। তদ্রূপ লাম-কালিমা হরফে ইল্লত হলে লাম-কালিমাকে ফেলে দেয়।

এটা তো হলো আকৃতিগত পরিবর্তন। لم হরফটি فعل مضارع এর মাঝে অর্থগত পরিবর্তনও করে থাকে। অর্থাৎ مضارع কে ماضي منفي তে রূপান্তরিত করে।

সুতরাং لم يَفْعَلْ অর্থ হলো ما فَعَلَ

এসব কথা তুমি الطريق إلى العربيه কিতাবে পড়ে এসেছো এবং لم যুক্ত فعل مضارع এর ক্রিয়ামালা বা سلسلة الأفعال মুখস্থ করে এসেছো। তবু এখানে আবার আমরা উক্ত سلسلة الأفعال পেশ করছি। আরো ভালো ভাবে মুখস্থ করে নাও।

## سلسلة الأفعال المنفية بلم المعروفة

| | | | | |
|---|---|---|---|---|
| لَمْ يَفْعَلْ<br>لَمْ تَفْعَلْ | সে করেনি। | واحد | مذكر<br>مؤنث | غائب |
| لَمْ تَفْعَلْ<br>لَمْ تَفْعَلِي | তুমি করনি। | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| لَمْ أَفْعَلْ | আমি করিনি। | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| لَمْ يَفْعَلُوا<br>لَمْ يَفْعَلْنَ | তারা (সকলে) করেনি। | جمع | مذكر<br>مؤنث | غائب |
| لَمْ تَفْعَلُوا<br>لَمْ تَفْعَلْنَ | তোমরা (সকলে) করনি। | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| لَمْ نَفْعَلْ | আমরা (সকলে) করিনি। | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| لَمْ يَفْعَلَا<br>لَمْ تَفْعَلَا | তারা (দু'জন) করেনি। | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| لَمْ تَفْعَلَا<br>لَمْ تَفْعَلَا | তোমরা (দু'জন) করনি। | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| لَمْ نَفْعَلْ | আমরা (দু'জন) করিনি। | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## سلسلة الأفعال المنفية بلم المجهولة

| | | | | |
|---|---|---|---|---|
| لَمْ يُفْعَلْ<br>لَمْ تُفْعَلْ | তাকে করা হয়নি। | واحد | مذكر<br>مؤنث | غائب |
| لَمْ تُفْعَلْ<br>لَمْ تُفْعَلِي | তোমাকে করা হয়নি। | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| لَمْ أُفْعَلْ | আমাকে করা হয়নি। | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| لَمْ يُفْعَلُوا<br>لَمْ يُفْعَلْنَ | তাদের (সকলে)-কে করা হয়নি। | جمع | مذكر<br>مؤنث | غائب |
| لَمْ تُفْعَلُوا<br>لَمْ تُفْعَلْنَ | তোমাদের (সকলে)-কে করা হয়নি | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| لَمْ نُفْعَلْ | আমাদের (সকলে)-কে করা হয়নি। | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| لَمْ يُفْعَلا<br>لَمْ تُفْعَلا | তাদের (দু'জন)-কে করা হয়নি। | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| لَمْ تُفْعَلا<br>لَمْ تُفْعَلا | তোমাদের (দু'জন)-কে করা হয়নি। | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| لَمْ نُفْعَلْ | আমাদের (দু'জন)-কে করা হয়নি। | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## অনুশীলনী

১। নীচের موزون গুলোর سلسلة الأفعال মুখস্থ করো।

| | | | |
|---|---|---|---|
| لَمْ يَنْصُرْ | لم يُنْصَرْ | لم يَمْنَعْ | لم يُمْنَعْ |
| لم يَضْرِبْ | لم يُضْرَبْ | لم يَسْأَلْ | لم يُسْأَلْ |
| لم يُرْسِلْ | لم يُرْسَلْ | لم يُعَلِّمْ | لم يُعَلَّمْ |
| لم يَذْهَبْ | | لم يَرْجِعْ | |
| لم يَبْتَسِمْ | | لم يَنْصَرِفْ | |
| لم يَجْلِسْ | | لم يَكْثُرْ | |

৩। নীচের ফেয়েলগুলোর পরিচয় দ্রুত বলে যাও।

لم يُسْأَلُوا - لم تَضْرِبْ - لم يَفْهَمُوا - لم يُقْطَعْنَ - لم تُغْسَلْ - لم نَعْرِفْ
لم يَذْهَبُوا - لم يَمْنَعَا - لم تُفْتَحْ - لم تَجْلِسا - لم يُرْسَلْنَ - لم تَقْتَرِبِيْ
لم يَتَعَلَّمْ - لم يَتَعَلَّمُوا - لم نَسْتَقْبِلْ.

### নমুনা

لم يُسْأَلُوا (তাদেরকে প্রশ্ন করা হয়নি।) الماضي المنفي بلم في المضارع المجهول جمع مذكر غائب

لم تَضْرِبْ ( সে মারেনি। ) الماضي المنفي بلم في المضارع المعروف واحد مؤنث غائب

( তুমি মারোনি। ) الماضي المنفي بلم في المضارع المعروف واحد مذكر حاضر

৪। উপরের প্রতিটি ফেয়েলকে الماضي المنفي بما এ রূপান্তরিত করো।

৫। নীচের প্রতিটি ফেয়েলকে الماضي المنفي بلم في المضارع এ রূপান্তরিত করো।

ما شُرِبَ - ما سَأَلْتُمْ - ما نُصِرُوا - ما قُتِلْنَا - ما حَمِدُوا - ما ذَهَبْنَ - ما قَرَأْتُ

ما مُنِعَا - ما فَهِمْتُمَا - ما شَكَرْتُمَا - ما كَذَبْنا - ما تَعَلَّمْنَا - ما أُطْعِمْتُمْ
مَا اسْتَعْمَلْنَ - ما ابْتَسَمَتْ - ما سَافَرْنا

৪। নীচের ফেয়েলগুলোর পরিচয় অতিদ্রুত বলো।

ضُرِبُوْا - قَتَلا - جَلَسْتُمْ - لا يُنْصَرُ - ما فُتِحُوْا - لم يَسْمَعْنَ - يُفْتَحُ
شَرِبْتُمْ - يَشْكُرُوْنَ - مُنِعْتُمْ - لم يُنْصَرْنَ - ما نَظَّفُوا - تَعَلَّمْتُنَّ - أَطْعَمْتُمَا
ظُلِمُوْا - لا يَظْلِمُونَ - كانُوا يَفْهَمُونَ - كُنْتُمْ قَرَأْتُمْ - كُنَّا نُنْصَرُ -
يُسْأَلُوْنَ - تَرَكَتْ - لم يَكْذِبْنَ

## প্রশ্নমালা

১। لم হরফটি مضارع এর মাঝে কয় ধরনের পরিবর্তন ঘটায় ?

২। لم হরফটি مضارع এর শেষে আকৃতিগত কি পরিবর্তন ঘটায় ?

৩। لم হরফটি مضارع এর শেষ হতে কোন نون ফেলে দেয় এবং কোন نون বহাল রাখে ?

৪। لم হরফটি مضارع শেষ থেকে কয়টি نون ফেলে দেয় ?

৫। لم হরফটি مضارع এর মাঝে অর্থগত কি পরিবর্তন করে ?

৬। ما سَمِعْتُ এর বিকল্প আরবী ফেয়েলটি কি হবে?

৭। لم تَفْهَمْنَ এর বিকল্প আরবী ফেয়েলটি কি হবে ?

# النَّفْيُ المُؤَكَّدُ بِلَنْ في المُسْتَقْبَلِ

لن হরফটি مضارع এর শুরুতে এসে তার শেষে পাঁচ স্থানে ضمه এর পরিবর্তে فتحه দান করে এবং সাতটি স্থানে نون الاعراب ফেলে দেয়। কিন্তু جمع مؤنث এর দুটি নূন বহাল থাকে। এসব কথা الطريق إلى العربية কিতাবে পড়ে এসেছো।

এটা হলো لن অব্যয়ের কারণে مضارع এর আকৃতিগত পরিবর্তন। অর্থগত পরিবর্তন এই যে, لن হরফটি مضارع কে مستقبل এর জন্য খাছ করে দেয় এবং مثبت কে منفي তে রূপান্তরিত করে এবং نفي এর অর্থ জোরদার করে। এসব বিষয়ও তুমি الطريق إلى العربيه কিতাবে পড়ে এসেছো। তাছাড়া النَّفْيُ المُؤَكَّدُ بِلَنْ في المُسْتَقْبَلِ এর سلسلة الافعال বা ক্রিয়ামালাও মুখস্থ করে এসেছো। এখানে নতুন করে النَّفْيُ المُؤَكَّدُ بِلَنْ في المُسْتَقْبَلِ المعروفِ وَ المجهولِ এর নকশা দেয়া হলো। ভালোভাবে মুখস্থ করে নাও।

لن অব্যয়টি مضارع এর যে পাঁচ ছিগার শেষে ضمة এর পরিবর্তে ফাতহা দেয় সেগুলো এই–

১। واحد مذكر غائب ২। واحد مؤنث غائب

৩। واحد مذكر حاضر ৪। واحد متكلم

৫। جمع متكلم

لن অব্যয়টি مضارع এর যে সাতটি صيغة থেকে نون الإعراب ফেলে দেয়–

جمع مذكر এর দুই ছীগাহ।

তাছনিয়ার ছীগাহ।

واحد مؤنث حاضر এর ছীগাহ।

## النفي المؤكد بلن في المستقبل المعروف

| | | | | |
|---|---|---|---|---|
| لَنْ يَفْعَلَ<br>لَنْ تَفْعَلَ | সে কিছুতেই করবে না | واحد | مذكر<br>مؤنث | غائب |
| لَنْ تَفْعَلَ<br>لَنْ تَفْعَلِى | তুমি কিছুতেই করবে না | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| لَنْ أفْعَلَ | আমি কিছুতেই করবো না | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| لَنْ يَفْعَلوا<br>لَنْ يَفْعَلْنَ | তারা (সকলে) কিছুতেই করবে না | جمع | مذكر<br>مؤنث | غائب |
| لَنْ تَفْعَلُوا<br>لَنْ تَفْعَلْنَ | তোমরা (সকলে) কিছুতেই করবে না | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| لَنْ نَفْعَلَ | আমরা (সকলে) কিছুতেই করবোনা | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| لَنْ يَفْعَلا<br>لَنْ تَفْعَلا | তারা (দু' জন) কিছুতেই করবে না | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| لَنْ تَفْعَلا<br>لَنْ تَفْعَلا | তোমরা (দু' জন) কিছুতেই করবে না | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| لَنْ نَفْعَلَ | আমরা (দু' জন) কিছুতেই করবোনা | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## النفي المؤكد بلن في المستقبل المجهول

| | | | | |
|---|---|---|---|---|
| لَنْ يُفْعَلَ | তাকে কিছুতেই করা হবে না। | واحد | مذكر | غائب |
| لَنْ تُفْعَلَ | | | مؤنث | |
| لَنْ تُفْعَلَ | তোমাকে কিছুতেই করা হবে না। | واحد | مذكر | حاضر |
| لَنْ تُفْعَلِى | | | مؤنث | |
| لَنْ أُفْعَلَ | আমাকে কিছুতেই করা হবে না। | واحد | مذكر / مؤنث | متكلم |
| لَنْ يُفْعَلُوا | তাদের (সকল)-কে কিছুতেই করা হবে না। | جمع | مذكر | غائب |
| لَنْ يُفْعَلْنَ | | | مؤنث | |
| لَنْ تُفْعَلُوا | তোমাদের (সকল)-কে কিছুতেই করা হবে না। | جمع | مذكر | حاضر |
| لَنْ تُفْعَلْنَ | | | مؤنث | |
| لَنْ نُفْعَلَ | আমাদের (সকল)-কে কিছুতেই করা হবে না। | جمع | مذكر / مؤنث | متكلم |
| لَنْ يُفْعَلَا | তাদের (দু'জন)-কে কিছুতেই করা হবে না। | تثنية | مذكر | غائب |
| لَنْ تُفْعَلَا | | | مؤنث | |
| لَنْ تُفْعَلَا | তোমাদের (দু'জন)-কে কিছুতেই করা হবে না। | تثنية | مذكر | حاضر |
| لَنْ تُفْعَلَا | | | مؤنث | |
| لَنْ نُفْعَلَا | আমাদের (দু'জন)-কে কিছুতেই করা হবে না। | تثنية | مذكر / مؤنث | متكلم |

## অনুশীলনী

১। নীচের فعل গুলোর পরিচয় দ্রুত বলে যাও।

لن يَفْهَمُوا - لن يَقْطَعْنَ - لن تُغْسَلَ - لن نَعْرِفَ - لن يَذْهَبُوا - لن أُسْأَلَ
لن يُمْنَعَا - لن تُفْتَحَ - لن تَجْلِسَا - لن يُطْعَمُوا - لن تَسْتَعْمِلْنَ -

২। নীচের ফেয়েলগুলোকে النفي المؤكد بلن في المستقبل এ রূপান্তরিত করো।

لا يَشْرَبُونَ - لا يَغْتَسِلنَ - نُتْرَكُ - يُسافِرَانِ - لا تُظْلَمُونَ - تَكْتُبِيْنَ - أَغْسِلُ
يَفْتَرِبُونَ - تُنَظِّفانِ - أَسْتَعْمِلُ - تَشْرَبِيْنَ - تُنْصَرْنَ - تُذْبَحُونَ

## প্রশ্নমালা

১। لن হরফটি فعل مضارع এর মাঝে কয় ধরনের পবির্তন করে ?

২। لن হরফটি مضارع এর শেষে আকৃতিগত কি কি পরিবর্তন করে ?

৩। এই হরফটি মুযারের কোন কোন صيغه এর শেষে ضمه এর পরিবর্তে فتحه দান করে ?

৪। لن হরফটি مضارع কোন কোন صيغه থেকে نون الاعراب ফেলে দেয় ?

৫। কোন দুটি নূন لن যুক্ত হওয়ার পরও مضارع এর শেষে বহাল থাকে ?

৬। فعل مضارع কোন কোন কালের অর্থ প্রদান করে এবং لن যুক্ত হওয়ার পর কোন অর্থটি বাদ পড়ে ?

৭। لن যুক্ত হওয়ার পর فعل مضارع কোন কালের জন্য নির্ধারিত হয়ে যায়?

৮। لن ও لا উভয় হরফ نفي এর অর্থ দেয়, কিন্তু উভয়ের মাঝে পার্থক্য কি ?

# بيـان نـون التـوكيـد

## নূনে তাকীদ প্রসংগ

যে নূন مـضـارع ، أمـر ، نـهـي এই তিন ফেয়েলের শেষে যুক্ত হয়ে ফেয়েলের অর্থকে জোরদার করে তাকে نُوْنُ التَّـوْكِـيْدِ বলে। এই নূন দুই প্রকার

نُون التـوكيـدِ الخَفِيْفَةُ ও نـونُ التـوكيـدِ الثَّقِيْلَةُ

مشـدد নূনকে ثـقـيـلـه এবং سـاكـن নূনকে خـفـيـفـه বলে।

مضـارع ، أمـر ، نـهـي এর সকল ছীগার শেষে نون ثقيله যুক্ত হয়ে থাকে, কিন্তু نون خفيـفـة কখনো তাছনিয়ার চার ছীগা এবং জমা মুআন্নাছের দুই ছীগার শেষে যুক্ত হয় না।

لام التوكيد المفتوحة শুরুতে مضارع এর শেষে نون ثقيلة যুক্ত করতে হলে যোগ করো। يـفـعـل – تـفـعـل – تـفـعـل – أفـعـل – نـفـعـل এই পাঁচ ছীগার শেষে فتحه যোগ করো এবং – يـفعـلون – تـفـعـلـون – يـفـعـلان – تـفـعـلان – تـفـعـلان – تـفـعـلـيـن এই সাত ছীগা থেকে نون الاعـراب ফেলে দাও এবং جمع مؤنث এর দুই ছীগায় نون ثـقـيـلـه এর পূর্বে الف যোগ করো, যাতে দু'টি নূন একত্র হওয়ার কারণে জটিলতা সৃষ্টি না হয়।

মনে রাখতে হবে যে, চার তাছনিয়া এবং জমা মুআন্নাছের দুই ছীগায় نون ثقيله সর্বদা مكسور হয়, আর অন্যান্য ছীগায় مفتوح হয়।

নীচে سِلْسِلَةُ الْمُسْتَقْبَلِ مَعَ لامِ التوكيدِ و نونِ التَّوْكِيْدِ দেয়া হলো। এই ক্রিয়ামালাগুলো এসো আরবী শিখিতে তুমি পড়ো নি। এগুলো তোমার জন্য একেবারে নতুন। তাই খুব ভালো ভাবে মুখস্থ করে নাও।

ইল্‌ম হাছিল করার একমাত্র উদ্দেশ্য হলো, আল্লাহকে রাযী খুশী করা। সুতরাং যদি এমন হয় যে, তুমি সবকিছু পেয়েছো কিন্তু আল্লাহকে পাওনি, তাহলে মনে রেখো, তুমি কিছুই পাওনি।

– হযরত শামছুল হক (ছদর ছাহেব রহঃ)

## سلسلة المستقبل المعروف مع لام التوكيد و النون الثقيلة

| | | | | |
|---|---|---|---|---|
| لَيَفْعَلَنَّ<br>لَتَفْعَلَنَّ | অতি অবশ্যই সে করবে | واحد | مذكر<br>مؤنث | غائب |
| لَتَفْعَلَنَّ<br>لَتَفْعَلِنَّ | অতি অবশ্যই তুমি করবে | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| لَأَفْعَلَنَّ | অতি অবশ্যই আমি করব | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| لَيَفْعَلُنَّ<br>لَيَفْعَلْنَانِّ | অতি অবশ্যই তারা (সকলে) করবে | جمع | مذكر<br>مؤنث | غائب |
| لَتَفْعَلُنَّ<br>لَتَفْعَلْنَانِّ | অতি অবশ্যই তোমরা (সকলে) করবে | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| لَنَفْعَلَنَّ | অতি অবশ্যই আমরা (সকলে) করব | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| لَيَفْعَلَانِّ<br>لَتَفْعَلَانِّ | অতি অবশ্যই তারা (দু'জন) করবে | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| لَتَفْعَلَانِّ<br>لَتَفْعَلَانِّ | অতি অবশ্যই তোমরা (দু'জন) করবে | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| لَنَفْعَلَنَّ | অতি অবশ্যই আমরা (দু'জন) করব | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

## سلسلة المستقبل المجهول مع لام التوكيد و النون الثقيلة

| | | | | |
|---|---|---|---|---|
| لَيُفْعَلَنَّ<br>لَتُفْعَلَنَّ | অতি অবশ্যই তাকে করা হবে। | واحد | مذكر / مؤنث | غائب |
| لَتُفْعَلَنَّ<br>لَتُفْعَلِنَّ | অতি অবশ্যই তোমাকে করা হবে। | واحد | مذكر / مؤنث | حاضر |
| لَأُفْعَلَنَّ | অতি অবশ্যই আমাকে করা হবে। | واحد | مذكر / مؤنث | متكلم |
| لَيُفْعَلُنَّ<br>لَيُفْعَلْنَانِّ | অতি অবশ্যই তাদের (সকল)-কে করা হবে। | جمع | مذكر / مؤنث | غائب |
| لَتُفْعَلُنَّ<br>لَتُفْعَلْنَانِّ | অতি অবশ্যই তোমাদের (সকল)-কে করা হবে। | جمع | مذكر / مؤنث | حاضر |
| لَنُفْعَلَنَّ | অতি অবশ্যই আমাদের (সকল)-কে করা হবে। | جمع | مذكر / مؤنث | متكلم |
| لَيُفْعَلَانِّ<br>لَتُفْعَلَانِّ | অতি অবশ্যই তাদের (দু'জন)-কে করা হবে। | تثنية | مذكر / مؤنث | غائب |
| لَتُفْعَلَانِّ<br>لَتُفْعَلَانِّ | অতি অবশ্যই তোমাদের (দু'জন)-কে করা হবে। | تثنية | مذكر / مؤنث | حاضر |
| لَنُفْعَلَنَّ | অতি অবশ্যই আমাদের (দু'জন)-কে করা হবে। | تثنية | مذكر / مؤنث | متكلم |

## অনুশীলনী

১। নীচে প্রদত্ত صيغه এর لام التوكيد مع النون الثقيله গুলোর ميزان দ্রুত বলে যাও।

واحد متكلم معروف - واحد مذكر مجهول - جمع مذكر غائب مجهول
جمع مؤنث حاضر مجهول - تثنيه مؤنث حاضر معروف - واحد متكلم
تثنيه مذكر غائب مجهول - جمع متكلم معروف - تثنيه مذكر حاضر
جمع مذكر حاضر - واحد مؤنث حاضر مجهول

২। উপরের প্রতিটি صيغة এর পাঁচটি করে موزون অর্থসহ বলো।

৩। নীচের موزون গুলোর পরিচয় অর্থসহ দ্রুত বলো।

لَيَموتُنَّ - لَتُسْأَلِنَّ - لَأَذْبَحَنَّ - لَيُخْرَجَنَّ - لَيَتَعَلَّمْنَانِّ - لَتُجاهِدُنَّ

৪। আরবীতে বলো।

আমরা অতি অবশ্যই সাহায্য করবো । তাদেরকে অতি অবশ্যই তলব করা হবে। তোমাদের দুজনকে অতি অবশ্যই প্রশ্ন করা হবে । তাকে অতি অবশ্যই পাঠানো হবে । তোমরা কিছুতেই মুছবে না। তারা দু'জন সাঁতার কেটেছে। তোমাকে অতি অবশ্যই খাওয়ানো হবে । আমরা অতি অবশ্যই শিখবো । তারা অতি অবশ্যই সফর করবে । সে অতি অবশ্যই সত্য বলবে ।

৫। নীচের ছীগাগুলোর ميزان অতিদ্রুত বলে যাও।

( ক ) ماضي مطلق معروف ، جمع مذكر غائب

( খ ) مضارع مجهول ، تثنيه مؤنث غائب

( গ ) الماضي المنفي بلم ، في المضارع المعروف ، واحد مؤنث حاضر

( ঘ ) لام التوكيد مع النون الثقيله في المستقبل المجهول ، جمع مؤنث حاضر

( ঙ ) النفي المؤكد بلن في المستقبل المعروف ، تثنيه مذكر غائب

( চ ) لام التوكيد مع النون الثقيلة في المستقبل المعروف، تثنيه مؤنث حاضر

ماضي استمراري مجهول ، جمع مؤنث حاضر ( ছ )

مضارع منفي مجهول ، جمع مذكر غائب ( জ )

৬। উপরের প্রতিটি صيغة এর পাঁচটি করে موزون দ্রুত অর্থসহ বলে যাও।

৭। নীচের প্রতিটি موزون এর পরিচয় অর্থসহ অতিদ্রুত বলে যাও।

شَرِبُوا - لايَلْبَسُوْنَ - لَمْ تَفْهَمُوا - عُرِفُوا - لَاَفْهَمَنَّ - سُئِلَتْ - لَيَسْتَعْمِلُنَّ
لَتُبْعَثُنَّ - ما رَبِحَتْ - عَبَدُوا - سَبَحْتُم - لَيُقْتَلَانِّ - لَيَتَصَدَّقْنَانِّ -
كانُوا يُعْرَفُونَ - ما كُنتم تُحِبُّونَ - كُنَّا لا نَفْهَمُ - كانَا يَعْبُدانِ - لَتُنْصَرَنَّ -
لن يُمْنَعْنَ - ما كنتُ أَسْأَلُ - لم تَنْزِلَا - لَتَتَعَلَّمْنانِّ - ظُلِمُوا - كانوا كَتَبُوا -
لَيُجاهِدُنَّ - لم تَبْتَسِمِيْ - لَيُطْعِمْنَانِّ - لاتُكَلِّمْنَ

৮। আরবী বলো।

আমরা অতি অবশ্যই ফিরবো । তোমরা দু'জন জুলুম করো নি । তারা কিছুতেই বসবে না । তোমরা অতি অবশ্যই বুঝবে । তুমি পড়তে । আমাকে অতি অবশ্যই সাহায্য করা হবে । তোমরা দু'জন ক্রয় করো নি । তাদেরকে অবশ্যই শেখানো হবে ।

## প্রশ্নমালা

১। مضارع এর শেষে نون التوكيد যোগ করতে হলে তার শুরুতে কি যোগ করা শর্ত ?

২। نون التوكيد কত প্রকার ও কি কি ?

৩। نون خفيفه ও نون ثقيله কাকে বলে ?

৪। نون التوكيد কোন কোন فعل এর শেষে যুক্ত হয় ?

৫। مضارع ছাড়া আর কোথায় نون التوكيد যুক্ত হয় ?

৬। أمر ছাড়া আর কোথায় نون التوكيد যুক্ত হয় ?

৭। نهي ছাড়া আর কোথায় نون التوكيد যুক্ত হয় ?

৮। نون التوكيد এর পূর্বে কয়টি ছীগায় فتحه যুক্ত হয় এবং সেগুলো কি কি ?

৯। واحد এর কোন ছীগায় نون ثقيله এর পূর্বে كسره হয় ?

১০। واحد مؤنث حاضر এর ক্ষেত্রে نون ثقيله এর পূর্বে কোন হরকত হবে ?

১১। جمع مذكر এর দুই ছীগায় نون ثقيله এর পূর্বে কোন হরকত হবে ?

১২। نون ثقيله এর পূর্বে কোন কোন ছীগায় الف থাকে ?

১৩। تثنيه এর صيغه গুলোতে نون ثقيله এর পূর্ববর্তী الف টি কি যুক্ত হয়েছে না আগে থেকেই ছিলো ?

১৪। جمع مؤنث এর দুই ছীগায় نون ثقيله এর পূর্বে الف যোগ করার কারণ কি?

১৫। نون ثقيله কখন মাফতূহ এবং কখন মাকসূর হয় ?

১৬। مضارع এর শেষে نون ثقيله যোগ করার পূর্ণ নিয়ম বলো ?

১৭। কোন কোন صيغه এর শেষে نون خفيفه যুক্ত হয় বলো ।

১৮। কোন কোন صيغة এর শেষে نون خفيفة যুক্ত হয় না বল।

যারা মিথ্যা কথা বলে তাদের যেহেন দুর্বল হয়ে যায়, স্মৃতিশক্তি কমে যায়। ইলম হাছিল করা তাদের পক্ষে সম্ভব হয় না।

–বোরহানুদ্দীন মিরগীনানী (রহঃ)

# بَيَانُ الأَمْرِ

## আদেশ-ক্রিয়া

একথা তুমি জানো যে, আদেশবাচক ক্রিয়াকে فعل الامر বলে।

আর فعلُ الامرِ দু' প্রকার, যথা– فِعلُ الأمرِ المعروفُ ও فِعْلُ الأمرِ المجهولُ

فعلُ الأمرِ المعروفُ আবার দু' প্রকার। أمر غائب و متكلم - أمر حاضر معروف

## كيف يبنى الأمر الحاضر المعروف

### আমরে হাযের মারূফ বানানোর নিয়ম

أمر حاضر معروف এর صيغه মোট ছয়টি। যথা –

(ক) واحد مذكر حاضر (খ) واحد مؤنث حاضر (গ) جمع مذكر حاضر

(ঘ) جمع مؤنث حاضر (ঙ) تثنيه مذكر حاضر (চ) تثنيه مؤنث حاضر

এখন أمر حاضر معروف এর যে صيغه তুমি বানাতে চাও مضارع এর ঠিক ঐ ছীগার শুরু থেকে علامةُ المضارِع ফেলে দাও এবং শুরুতে همزة الوصل যোগ করো এবং نونُ الإعرابِ ফেলে দাও। আর نونُ الإعرابِ না থাকলে লাম-কলিমাকে সাকিন করো। কিন্তু লাম-কালিমা হরফে ইল্লত হলে তা ফেলে দাও।

مضارع এর আইন-কালিমা مضموم হলে همزةُ الوصل সর্বদা مضموم হবে। অন্যথায় مكسور হবে। যেমন, تَنصُرُ থেকে أُنْصُرْ এবং تَفتَحُ থেকে إِفتَحْ এবং تَجْلِسُ থেকে إِجْلِسْ

علامة المضارع এর পরবর্তী হরফটি সাকিন না হলে همزة الوصل যোগ করার প্রয়োজন নেই। যেমন تَعِدُ থেকে عِدْ

# كيف يُبْنَى الأَمْرُ الغائِبُ وَ المُتَكَلِّمُ

## أَمْرِ غَـائِبْ و مُتَكَلِّمْ বানানোর নিয়ম

مضارع غائب و متكلم এর শুরুতে لَامُ الاَمْرِ যোগ করো এবং نُوْنُ الإِعْرَابِ থাকলে তাও ফেলে দাও। লাম-কালিমাকে সাকিন করো কিন্তু লাম-কালিমা হরফে ইল্লত হলে ফেলে দাও।

নীচে আমরা أَمْرِ غَائِبْ و مُتَكَلِّمْ এবং أَمْرِ حَاضِر এর পূর্ণ সিলসিলা বা ক্রিয়ামালা পেশ করছি। ভালো ভাবে তা মুখস্থ করে নাও।

امر غائب و متكلم এর তরজমা বাংলায় সাধারণতঃ এভাবে করা হয়। সে বা তারা যেন করে। আমি বা আমরা যেন করি। সে বা তারা করুক। তার বা তাদের করা উচিত। আমার বা আমাদের করা উচিত।

যারা খুশু-খুযু এবং ইহতিমামের সাথে নামায আদায় করে আল্লাহ তাদেরকে ইলম দান করেন। হযরত আলী ইবনুল হাসান (রাঃ) যখন অযু করতেন তখন তাঁর চেহারা (ভয়ে) ফেকাশে হয়ে যেতো।

একবার তাঁকে জিজ্ঞাসা করা হলো, অযুর সময় আপনার এমন অবস্থা হয় কেন?

তিনি বললেন, তোমরা কি জানো, এখন আমি কোন মহান সত্তার সামনে দাঁড়াতে যাচ্ছি?!

–আল্লামা ইবনুল জাওযী (রহঃ)

## سلسلة الأمر المعروف

| | | | | |
|---|---|---|---|---|
| لِيَفْعَلْ<br>لِتَفْعَلْ | সে যেন করে | واحد | مذكر<br>مؤنث | غائب |
| اِفْعَلْ<br>اِفْعَلِيْ | তুমি করো | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| لِأَفْعَلْ | আমি যেন করি | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| لِيَفْعَلُوا<br>لِيَفْعَلْنَ | তারা (সকলে) যেন করে | جمع | مذكر<br>مؤنث | غائب |
| اِفْعَلُوا<br>اِفْعَلْنَ | তোমরা (সকলে) করো। | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| لِنَفْعَلْ | আমরা (সকলে) যেন করি | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| لِيَفْعَلَا<br>لِتَفْعَلَا | তারা (দু'জন) যেন করে | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| اِفْعَلَا<br>اِفْعَلَا | তোমরা (দু'জন) যেন করো | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| لِنَفْعَلْ | আমরা (দু'জন) যেন করি | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

# كيف يُبْنَى الأَمْرُ المَجْهولُ

## আমরে মাজহূল বনানোর নিয়ম

لَامُ الأَمْرِ এর সকল ছীগা مضارع এর শুরুতে أمرِ مَجْهُول যোগ করে তৈরী করা হয়। نُوْنُ الإعرابِ থাকলে তা পড়ে যাবে। نون الإعراب না থাকলে লাম-কালিমা সাকিন হবে। পক্ষান্তরে লাম-কালিমা হরফে ইল্লত হলে তা পড়ে যাবে। পরবর্তী পৃষ্ঠায় أمر مجهول এর পূর্ণ سلسله বা ক্রিয়ামালা পেশ করছি ; ভালো ভাবে মুখস্থ করে নাও।

أمر مجهول এর তরজমা বাংলায় এভাবে করা হয়। তাকে করা হোক। তাকে যেন করা হয়। তাকে করা উচিত।

## سلسلة الأمر المجهول

| | | | | |
|---|---|---|---|---|
| لِيُفْعَلْ / لِتُفْعَلْ | তাকে করা হোক | واحد | مذكر / مؤنث | غائب |
| لِتُفْعَلْ / لِتُفْعَلِيْ | তোমাকে করা হোক | واحد | مذكر / مؤنث | حاضر |
| لأُفْعَلْ | আমাকে করা হোক | واحد | مذكر / مؤنث | متكلم |
| لِيُفْعَلُوا / لِيُفْعَلْنَ | তাদের (সকল)-কে করা হোক | جمع | مذكر / مؤنث | غائب |
| لِتُفْعَلُوا / لِتُفْعَلْنَ | তোমাদের (সকল)-কে করা হোক | جمع | مذكر / مؤنث | حاضر |
| لِنُفْعَلْ | আমাদের (সকল)-কে করা হোক | جمع | مذكر / مؤنث | متكلم |
| لِيُفْعَلا / لِتُفْعَلا | তাদের (দু' জন)-কে করা হোক | تثنية | مذكر / مؤنث | غائب |
| لِتُفْعَلا / لِتُفْعَلا | তোমাদের (দু' জন)-কে করা হোক | تثنية | مذكر / مؤنث | حاضر |
| لِنُفْعَلْ | আমাদের (দু' জন)-কে করা হোক | تثنية | مذكر / مؤنث | متكلم |

## অনুশীলনী

১। নীচে আমরের ميزان গুলোর পরিচয় অর্থসহ দ্রুত বলে যাও।

**اِفْعَلُوا - لِيَفْعَلْنَ - لِيَفْعَلا - اِفْعَلِيْ - اِفْعَلْنَ - اِفْعَلا - لِأُفْعَلْ - لِيُفْعَلُوا**
**لِتَفْعَلْ - لِتُفْعَلِي - لِتَفْعَلا**

১। উপরের প্রতিটি وزن এর বিপরীতে পাঁচটি করে موزون অর্থসহ দ্রুত বলে যাও।

৩। নীচের প্রতিটি ফেয়েলের পরিচয় অর্থসহ দ্রুত বলে যাও।

**غَرَبَتْ - أُرْقُدُوا - لَأَسْمَعَنَّ - لِيَفْهَمْنَ - لن تَشْرَبُوا - كانوا يُسْأَلُونَ - كنتُم مُنِعْتُمْ - لَيُحْفَظُنَّ - لَيَجْمَعَانِّ - لِيُسَافِرُوا - لِنَتَعَلَّمْ - ما نَوَّرُوا - لِيَمْسَحُوا لَيَسْتَعْمِلُنَّ - لَيَنْزِلْنَانِّ - نَمْنَعُ - أُخْرِجَا - لِيَلْبَسُوا - لِيَدْعُ - اِمْشِ**

৪। আরবী বলো।

আমাদের বোঝা উচিৎ । তারা যেন সাহায্য করে । আমাদেরকে কিছুতেই বাধা দেয়া হবে না । তোমরা জমা করবে। তারা অতি অবশ্যই ত্যাগ করবে। তোমাদেরকে পাঠানো হোক । তারা দু'জন যেন ফিরে আসে । তোমরা দু'জন অতি অবশ্যই সফর করবে । তারা সাদকা করে নি । তারা দু'জন যেন সাদকা করে। আমাদেরকে মানা করা হতো। তারা অতি অবশ্যই কাটবে। তোমরা দু'জন খেয়েছিলে। আমরা বুঝতাম।

৫। নীচের প্রতিটি শিরোনামের জন্য একটি করে ফেয়েল অতিদ্রুত বলে যাও।

( ক ) أمر حاضر معروف ، جمع مؤنث

( খ ) أمر حاضرمجهول ، جمع مذكر

( গ ) الماضي المنفي بلم في المضارع المعروف ، واحد مؤنث حاضر

( ঘ ) أمر حاضر مجهول ، تثنيه مؤنث و مذكر

لام التوكيد مع النون الثقيلة في المستقبل المجهول ، تثنيه مذكر غائب ( ঙ )

ماضي استمراري معروف ، جمع متكلم ( চ )

لام التوكيد مع النون الخفيفه في المستقبل المعروف ، جمع مذكر حاضر ( ছ )

## প্রশ্নমালা

১। أمر معروف এর কয়টি ছীগা لام الامر ছাড়া তৈরী হয় ?

২। أمر এর কয়টি ছীগা لام الامر যোগে তৈরী হয় ?

৩। فعل أمر কোন ফেয়েল থেকে তৈরী করা হয় ?

৪। কোন فعل এর শুরুতে لام الامر যোগ করা হয় ?

৫। فعل مضارع এর শুরুতে لام الامر এসে তাতে কি কি পরিবর্তন ঘটায়?

৬। أمر مجهول এর কয়টি ফেয়েল لام الامر যোগ করে তৈরী করা হয় ?

৭। আমলের ক্ষেত্রে لام الامر এর অনুরূপ হরফ কোনটি ?

৮। أمر حاضر معروف বানানোর নিয়ম কি ?

৯। فعل مضارع এর কোন صيغه থেকে أمر حاضر معروف তৈরী করা হয় ?

১০। কখন أمر حاضر معروف এর শুরুতে همزه الوصل যোগ করা হয় ?

১১। أمر حاضرمعروف এর শুরুতে همزه الوصل কখন কোন হরকতবিশিষ্ট হয় ?

১২। أمر حاضر معروف এর শুরুতে همزه الوصل কেন যোগ করা হয় ?

১৩। قل এখানে শুরুতে همزه الوصل যোগ করার প্রয়োজন নেই কেন ?

# بَيَانُ نونِ التَّوْكيدِ مَعَ الاَمْرِ وَ النَّهْيِ

একথা তুমি নিশ্চয় জেনে এসেছো যে, فعل مضارع এর শেষে যেমন نون التوكيد যুক্ত হয় তেমনি أمر ও نهي এর শেষেও نُون التوكيدِ যুক্ত হয়ে থাকে।

কিন্তু এখানে আমরা নূনে তাকীদযুক্ত سلسلة الامرِ ও سلسلة النهي পেশ করব না, কেননা এর ব্যবহার খুবই কম, সুতরাং তা মশক করার প্রয়োজন নেই। শুধু জেনে রাখো , যাতে কখনো প্রয়োজন হলে কাজে আসে।

## অনুশীলনী

১। নীছের ميزان গুলোর পরিচয় দ্রুত বলে যাও।

لِيَفْعَلَنَّ - اِفْعَلُنَّ - لِتُفْعَلُنَّ - لِاَفْعَلَنَّ - لِيَفْعَلانِّ - لَتَفْعَلَنَّ - لِيَفْعَلْنَانِّ

২। উপরের প্রতিটি ميزان এর অনুরূপ পাঁচটি করে موزون অর্থসহ বলে যাও।

৩। নীচের প্রতিটি صيغه এর পরিচয় অর্থসহ দ্রুত বলে যাও।

لَأَمْنَعَنَّ - لِيَقْتُلُنَّ - اُنْصُرْنَ - اِسْمَعِنَّ - لَيُسْأَلْنَانِّ - لِنُتْرَكَنَّ - لن يَقْتَرِبْنَ -
لم تَتَعَلَّمْ - لَأَذْبَحَنَّ - لَتُسْأَلُنَّ - لم تُسافِرَا - كنتُمْ تُجاهِدُوْنَ - لَيَصْدُقُنَّ

৪। নীচের প্রতিটি শিরোনামের জন্য একটি করে موزون অর্থসহ বলে যাও।

( ক ) ماضي استمراري معروف ، جمع مذكر حاضر

( খ ) الماضي المنفي بلم في المضارع المجهول ، تثنيه مؤنث غائب

( গ ) لام التوكيد مع النون الثقيله في المضارع المعروف ، واحد مؤنث حاضر

( ঘ ) النفي المؤكد بلن في المستقبل المجهول ، جمع مؤنث حاضر

( ঙ ) أمر حاضر معروف مع النون الثقيله ، جمع مذكر

( চ ) أمر مجهول ، جمع مؤنث غائب

৫। আরবীতে বলো।

তোমরা অবশ্যই তাকে সাহায্য করবে । তাকে অবশ্যই ব্যবহার করা হবে । তুমি পড়ে গিয়েছিলে । আমাদেরকে অবশ্যই একত্র করা হবে। তোমরা দু'জন বুঝতে না । তাদের দু'জনকে প্রশ্ন করা হোক । তোমরা দু'জন অতি অবশ্যই নিকটবর্তী হবে। তাদেরকে হত্যা করা হোক। তোমরা অতি অবশ্যই শিখবে।

যিনি আমাকে একটি হরফ শিক্ষা দান করেছেন আমি তার ক্রীতদাস। ইচ্ছা হলে তিনি আমাকে বিক্রি করতে পারেন, ইচ্ছা হলে আযাদ করতে পারেন।

– হযরত আলী (রাঃ)

# بَيانُ النَّهْيِ

## নিষেধ-ক্রিয়া প্রসংগ

فعل النهي বানানোর নিয়ম এই যে, مضارع এর শুরুতে لا النَّاهِيَةُ যোগ করো এবং শেষে যাম্মা থাকলে সাকিন করো। আর نون الإعراب থাকলে তা ফেলে দাও। তবে جمع المؤنث এর نون বহাল থাকবে। কোন ফেয়েলের শেষে واو বা ياء থাকলে তা পড়ে যাবে। যেমন, يَنْسٰى থেকে لا يَنْسَ ( সে যেন না ভুলে )

الطريق إلى العربيه কিতাবেই তুমি سلسلة أفعال النهي পড়ে এসেছো। এখানে পুনরায় আমরা তা পেশ করছি। ভালো ভাবে মুখস্থ করে নাও।

نهي حاضر معروف এর বাংলা তরজমা হলো তুমি বা তোমরা করো না।

অন্যান্য نهي এর তরজমা এরকম হয়। সে বা তারা না করুক। সে বা তারা যেন না করে। তারা বা তাদের না করা উচিত।

তাকে বা তাদেরকে যেন না করা হয়। তাকে বা তাদেরকে না করা উচিত। তাকে বা তাদেরকে না করা হোক। ইত্যাদি।

قال الله تعالى :

و من يتوكل على الله فهو حسبه *

যে আল্লাহর উপর তাওয়াক্কুল (ভরসা) করে আল্লাহ তার জন্য যথেষ্ট।

## سلسلة النهي المعروف

| | | | | |
|---|---|---|---|---|
| لا يَفْعَلْ / لا تَفْعَلْ | সে যেন না করে | واحد | مذكر / مؤنث | غائب |
| لا تَفْعَلْ / لا تَفْعَلِي | তুমি করোনা | واحد | مذكر / مؤنث | حاضر |
| لا أَفْعَلْ | আমি যেন না করি | واحد | مذكر / مؤنث | متكلم |
| لا يَفْعَلُوا / لا يَفْعَلْنَ | তারা (সকলে) যেন না করে। | جمع | مذكر / مؤنث | غائب |
| لا تَفْعَلُوا / لا تَفْعَلْنَ | তোমরা (সকলে) করোনা | جمع | مذكر / مؤنث | حاضر |
| لا نَفْعَلْ | আমরা (সকলে) যেন না করি | جمع | مذكر / مؤنث | متكلم |
| لا يَفْعَلا / لا تَفْعَلا | তারা (দু'জন) যেন না করে। | تثنية | مذكر / مؤنث | غائب |
| لا تَفْعَلا / لا تَفْعَلا | তোমরা (দু'জন) করোনা | تثنية | مذكر / مؤنث | حاضر |
| لا نَفْعَلْ | আমরা (দু'জন) যেন না করি। | تثنية | مذكر / مؤنث | متكلم |

## سلسلة النهي المجهول

| | | | | |
|---|---|---|---|---|
| لا يُفْعَلْ<br>لا تُفْعَلْ | তাকে না করা হোক | واحد | مذكر<br>مؤنث | غائب |
| لا تُفْعَلْ<br>لا تُفْعَلِي | তোমাকে না করা হোক | واحد | مذكر<br>مؤنث | حاضر |
| لا أُفْعَلْ | আমাকে না করা হোক | واحد | مذكر<br>مؤنث | متكلم |
| لا يُفْعَلُوا<br>لا يُفْعَلْنَ | তাদের (সকল)-কে না করা হোক | جمع | مذكر<br>مؤنث | غائب |
| لا تُفْعَلُوا<br>لا تُفْعَلْنَ | তোমাদের (সকল)-কে না করা হোক | جمع | مذكر<br>مؤنث | حاضر |
| لا نُفْعَلْ | আমাদের (সকল)-কে না করা হোক | جمع | مذكر<br>مؤنث | متكلم |
| لا يُفْعَلَا<br>لا تُفْعَلَا | তাদের (দু'জন)-কে না করা হোক | تثنية | مذكر<br>مؤنث | غائب |
| لا تُفْعَلَا<br>لا تُفْعَلَا | তোমাদের (দু'জন)-কে না করা হোক | تثنية | مذكر<br>مؤنث | حاضر |
| لا نُفْعَلْ | আমাদের (দু'জন)-কে না করা হোক | تثنية | مذكر<br>مؤنث | متكلم |

أمر এর মত نهي এর শেষেও نون خفيفه ও نون ثقيله যুক্ত হয়ে থাকে। কিন্তু এখানে সেগুলোর سلسله الافعال ক্রিয়ামালা পেশ করা হলো না , তবে আশা করি প্রয়োজনের সময় তোমরা নিজেরাই তা বুঝতে পারবে।

তুমি যদি বিনয় অর্জন করো এবং অহংকার বর্জন করো তাহলে তোমার কলবের দিকে আল্লাহর পক্ষ হতে ইলমের স্রোত প্রবাহিত হবে।

–ইমাম নববী (রহঃ)

# بحث أوزان الاسم

## ইসমের মীযান বা পরিমাপ প্রসংগ

এতক্ষণ তোমরা বিভিন্ন فعل তৈরীর নিয়ম এবং সেগুলোর ميزان মুখস্থ করেছো এখন আমরা বিভিন্ন اسم এর ميزان সম্পর্কে আলোচনা করবো।

ইসমের পরিচয় তো তুমি জেনে এসেছো, আরেকবার তা দেখে নাও।

علم الصرف এর পরিভাষায় اشتقاق ( বা শব্দ নির্গতি ) একটি গুরুত্বপূর্ণ বিষয়। এর অর্থ হলো , একটি মূল শব্দ থেকে প্রয়োজনীয় পরিবর্তনের মাধ্যমে অন্য একটি শব্দ নির্গত হওয়া। যেমন النصر মাছদারটি থেকে প্রয়োজনীয় পরিবর্তনের মাধ্যমে نصر ফেয়েলটি নির্গত হয়েছে। তদ্রূপ ناصر ইসমটি নির্গত হয়েছে।

এই اشتقاق ( বা নির্গতি ) হিসাবে اسم তিন প্রকার , যথা -

مصدر - مشتق - جامد

مصدر ঐ ইসমকে বলে যার থেকে فعل ও বিভিন্ন اسم নির্গত হয়। (মাছদার অন্য কোন শব্দ থেকে নির্গত হয় নি বরং বিভিন্ন হরফ যোগ করে তাকে সৃষ্টি করা হয়েছে।)

এজন্য মাছদার হলো মূল এবং তার থেকে নির্গত ফেয়েল ও ইসমগুলো হলো তার শাখা-প্রশাখা।

مشتق ( اسم ) ঐ ইসমকে বলে যা مصدر থেকে বিভিন্ন ওজনে নির্গত হয়। যেমন علم থেকে عالم ও معلوم শব্দ দু'টি নির্গত হয়েছে।

جامد ঐ ইসমকে বলে যা নিজেও অন্য শব্দ থেকে নির্গত হয় নি এবং তার থেকেও অন্য কোন শব্দ নির্গত হয় নি। যেমন انسان، فرس، رجل

# أوزان المصدر

رباعي ও ثلاثي مزيد এর প্রতিটি বাবের মাছদারগুলো অভিন্ন ওজনে এবং একই মাপে এসে থাকে, ফলে মাছদার দেখেই বোঝা যায় যে, এটা কোন বাবের মাছদার। কিন্তু ثلاثي مجرد এর أبواب এর মাছদার গুলোর ميزان বা শব্দ-মাপ নেই। বরং একেক মাছদার একেক ميزان অনুসারে এসে থাকে। ফলে মাছদার দেখে বোঝা যায় না যে, এটা কোন বাবের মাছদার। তাই প্রতি মাছদারের বাব আলাদা মুখস্থ করতে হয়। ثلاثي مجرد এর মাছদারগুলোর ميزان বা শব্দ-মাপ প্রায় পঞ্চাশটি। তবে এখানে আমরা শুধু বহুল ব্যবহৃত ميزان বা শব্দ-মাপগুলো পেশ করছি।

এগুলো ভালো ভাবে মুখস্থ করে নাও।

| | |
|---|---|
| فَعْلٌ | نصر - ضرب - فتح - سمع - فهم - قطع |
| فِعْلٌ | فسق - ضحك - حفظ |
| فُعْلٌ | شكر - شرب - حسن - قرب - بعد |
| فَعْلَةٌ | رحمة - توبة - نشأة |
| فِعْلَةٌ | خطبة |
| فُعْلَةٌ | خطبة - قدرة - سرعة - نصرة |
| فَعَلٌ | فرح - طلب - ندم - أسف |
| فَعَلَةٌ | غلبة |
| فَعِلَةٌ | سرقة |
| فَعَالٌ | ذهاب - سماع - نجاح |

| | |
|---|---|
| فِعَالٌ | قيام - صيام - نيام - صياح |
| فُعَالٌ | صراخ |
| فَعَالَةٌ | خطابة - زهادة - ندامة - جرائة |
| فِعالَةٌ | حكاية - سباحة - دراية |
| فُعُولٌ | جلوس - سكوت - سقوط - غروب |
| مَفْعَلٌ | مدخل - مجلس |
| مَفْعِلٌ | مرجع |
| مَفْعِلَةٌ | محمدة - مغفرة - معصية |
| فِعْلَانٌ | حرمان - عصيان - رضوان |
| فُعْلَانٌ | غفران - كفران - عدوان |
| فَعَلان | جريان - سيلان |
| فَعْلُولَةٌ | قيلولة |

রাসূলুল্লাহ ছাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন—

যে ইলম আল্লাহর সন্তুষ্টি লাভের জন্য হাছিল করা কর্তব্য সেই ইলম কেউ যদি দুনিয়ার কোন কিছু লাভ করার জন্য হাছিল করে তাহলে কেয়ামতের দিন সে জান্নাতের সুঘ্রাণও পাবে না। (অথচ জান্নাতের সুঘ্রাণ পাঁচশ' বছরের দূরত্ব থেকে পাওয়া যায়।)

# بَيـانُ الاسْمِ المُشْـتَقِّ

ফেয়েল থেকে নির্গত ইসম মোট ছয় প্রকার। যথা–

اسمُ الفـاعِـلِ – اسمُ المفـعولِ – اسمُ التَّـفْـضِـيـلِ – اسمُ الآلَـةِ – اسمُ الظَّـرْفِ الصِّـفَـةُ المُشَـبَّـهَـةُ

# اسم الفاعل

اسم الفاعل হলো فعل থেকে নির্গত ঐ ইসম যা উক্ত ফেয়েলের فاعل কে বোঝায় যেমন –

نَصَرَ خالِدٌ ماجِدًا، فَخَالِدٌ نَاصِرٌ

এখানে نَاصِرٌ ইসমটি نَصَرَ থেকে নির্গত হয়েছে এবং তা نَصَرَ এর فاعِل কে বুঝিয়েছে।

ثلاثي مجرد এর اسم الفاعل এর سلسلة الأوزان নিম্নরূপ –

| واحد مذكر و مؤنث | تثنية مذكر و مؤنث | جمع مذكر و مؤنث |
|---|---|---|
| فَـاعِـلٌ – فَـاعِـلَـةٌ | فَـاعِـلَانِ – فَـاعِـلَـتَـانِ | فَـاعِلُوْنَ – فَـاعِـلَاتٌ |

## অনুশীলনী

১। নীচের মাছদারগুলো থেকে اسم الفاعل এর سلسلة الأوزان মুখস্থ করো।

النَّصْرُ – السُّؤَالُ – الصِّدْقُ – القَطْعُ – الذَّبْحُ – الصَّوْمُ – البَيْعُ – الرُّجُوعُ
التَّوْبَةُ – السُّقُوْطُ – النُّزُولُ – السِّبَاحَةُ – الغَسْلُ – الكِتَـابَةُ – القِرَاءَةُ

এখানে একটি জরুরী বিষয় মনে রাখতে হবে যে, আরবীতে ইসমুল ফায়েল যেমন এক ওজনে তৈরী হচ্ছে বাংলায় তার তরজমা কিন্তু একরকম করা যায় না। একেক ক্ষেত্রে একেক রকম করতে হয়। কেননা বাংলা ইসমুল ফায়েলের একক কোন রূপ নেই।

তবে সাধারণতঃ 'কারী' যোগ করে বাংলা ইসমুল ফায়েল তৈরী করা হয়। যেমন – পাঠকারী, শ্রবণকারী, প্রশ্নকারী ইত্যাদি। অবশ্য কোন কোন ক্ষেত্রে

একক শব্দ ব্যবহৃত হয়, যেমন– পাঠক, শ্রোতা, লেখক ইত্যাদি। আবার কোন কোন ক্ষেত্রে এভাবে বলতে হয় سَاقِطٌ অর্থ – এমন একজন (পুরুষ বা নারী) যে পড়ে যায়। কখনো এভাবে বলতে হয়, جَالِسٌ অর্থ – একজন বসে থাকা মানুষ।

উপরের আলোচনার আলোকে নীচের اسم الفاعل গুলোর অর্থ বলো।

نَازِلٌ - جَالِسُوْنَ - صَادِقَتَانِ - كَاتِبَاتٌ - سَاقِطَانِ - صَائِمَاتٌ - تَائِبَةٌ
سَابِحَانِ - فَاتِحَاتٌ - مَاسِحُوْنَ

৩। আরবী বলো।।

এমন একজন পুরুষ যে মোছে। কয়েকজন হত্যাকারী নারী। দুজন বাধাদানকারী পুরুষ। এমন দুজন নারী যারা ধোয়। কয়েকজন খেলোয়াড়। পড়ে যাওয়া ( দিরহাম )

দ্বীনের ইলম হাছিল করতে এসে কেউ ক্ষতিগ্রস্ত হতে পারে না। ইনশাআল্লাহ অবশ্যই সে লাভবান হবে। দুনিয়াতেও লাভবান হবে, আখেরাতেও লাভবান হবে।

কিন্তু তুমি যদি ইলমের হক আদায় না করো, সময়ের কদর না করো এবং মেহনত না করো।

সর্বোপরি তুমি যদি আল্লাহর হুকুম মত এবং নবীর সুন্নত তরীকা মত জীবন না গড়ো তাহলে দোষ কার বলো ?!

# اسم المفعول

اسم المفعول হলো فعل থেকে নির্গত ঐ ইসম যা উক্ত ফেয়েলের মাফউলে বিহীকে বোঝায়। যেমন –

نَصَرَ خَالِدٌ مَاجِدًا ، فَمَاجِدٌ مَنْصُورٌ

এখানে مَنْصُورٌ শব্দটি نَصَرَ ফেয়েলের مفعول به কে বোঝাচ্ছে।

ثلاثي مجرد এর اسم المفعول এর سلسلة الأوزان নিম্নরূপ –

| جمع مذكر و مؤنث | تثنيه مذكر و مؤنث | واحد مذكر و مؤنث |
|---|---|---|
| مَفْعُولُوْنَ - مَفْعُولاَتٌ | مَفْعُولاَنِ - مَفْعُولَتَانِ | مَفْعُوْلٌ - مَفْعُولَةٌ |

তবে মনে রাখতে হবে যে, اسم المفعول শুধু فعل متعدي থেকেই তৈরী হয়, فعل لازم থেকে তৈরী হয় না। কেননা فعل متعدي সর্বদা مفعول به দাবী করে, কিন্তু فعل لازم কখনো مفعول به দাবী করে না।

আরবীতে اسم المفعول এর নিজস্ব ميزان রয়েছে। বাংলায় তেমন একক শব্দ-মাপ নেই। তাই اسم المفعول এর তরজমা বিভিন্ন ভাবে করতে হয়। তবে সাধারণতঃ 'কৃত' শব্দটি যোগ করে اسم المفعول এর তরজমা করা হয়। যেমন, مَمْنُوعٌ বাধা দানকৃত। مَسْرُوْقٌ চুরিকৃত। مَحْفُوظٌ হেফাজতকৃত। ইত্যাদি। অবশ্য কোন কোন ক্ষেত্রে এক শব্দ ব্যবহৃত হয়। যেমন–مَقْتُولٌ নিহত। مَأْخُوذٌ ধৃত। مَضْرُوبٌ প্রহৃত। ইত্যাদি।

আবার কোন কোন ক্ষেত্রে এভাবে বলতে হয়। مَغْسُولٌ যা ধোয়া হয়েছে। مَأْكُولٌ যা খাওয়া হয়েছে।

আবার ক্ষেত্রবিশেষে বাংলা মাছদারকেও اسم المفعول এর অর্থ প্রকাশের জন্য ব্যবহার করা হয়। যেমন ثَوْبٌ مَغْسُولٌ ধোয়া কপড়। خِطَابٌ مَكْتُوبٌ بِالْخَطِّ الْجَمِيلِ সুন্দর হস্তাক্ষরে লেখা চিঠি। ইত্যাদি।

